৯

প্রহরের পায়ে পায়ে বছর কেটে গেল। ফরাসী ভাষা ও সাহিত্যের মাষ্টার হিসেবে তত দিন ইংল্যাণ্ডে ডার্ণে নিজেকে প্রতিষ্ঠিত করেছে। যে সমস্ত তরুণ শিক্ষার্থী অবসর সময়ে ফরাসী ভাষা ও সাহিত্য শিখতে চায়, তাদের নিয়েই তার ছাত্রসমাজ। নিজেও ভাল ইংরেজী লিখতে পারত। দরকার হলে ফরাসী থেকে ইংরেজীতে তর্জমাও করতে পারত বলে ডার্ণের নাম ইংল্যাণ্ডের বিদগ্ধ সমাজে ছড়িয়ে পড়তে দেরী হল না। তা ছাড়া ফ্রান্সের রাজনৈতিক পরিস্থিতির সঙ্গে নিবিড় পরিচয় থাকায় তার সুবিধাও হল প্রচুর।

লণ্ডনে সোনার পালঙ্কে আরাম করার বাসনা নিয়ে আসেনি ডার্ণে। গোলাপের পাপড়িতে পা দিয়ে স সারে বাচতে চায়নি বলেই সে পরিশ্রম করে আত্মপ্রতিষ্ঠ হতে চাইলে নূতন করে। আর সে-মধুর শ্রমের সুযোগ পেতেও তার বিলম্ব হল না। সেই সঙ্গে কিছু আর্থিক সংযোগের।

ডার্ণের সময়ের কিছুটা কাটত কেমব্রিজের ছাত্রমহলে আর অনেকটা কাটত লণ্ডনে।

যেদিন সংকট ঘনিয়ে এসেছিল জীবনে, সেই দিন থেকে লুসির প্রেমমুগ্ধ হয়েছিল সে। সৃষ্টির আদিকাল হতে সমস্ত পুরুষ যে পথে প্রেরণা পেয়েছে, সৌভাগ্য পেয়েছে, রমণীয় রমণীর ভালবাসায় আতুর হয়েছে, সেই এক পথে ডার্ণেও শাশ্বত পুরুষ সমাজের সহযাত্রী হল। অমন মধু-সংলাপ, কণ্ঠে অত মাধুরী কোন মেয়ের থাকে তা আগে জানেনি সে। মৃত্যুর মুখোমুখি দাঁড়িয়ে যে চারু মুখখানি দেখেছিল সে,

তেমন স্নিগ্ধ লাবণ্য আর কোন মুখে ঝরতে দেখেনি জীবনে। কিন্তু ডার্ণে তার মনের কথা মনেই রেখে এসেছে এত দিন। ফেনিল নীলাম্বুরাশির পরপারে বহু ধূলি-ধূসরিত পথ পেরিয়ে সেই পরিত্যক্ত প্রাসাদ-সৌধ—যেখানে হত্যাকাণ্ড ঘটেছিল—আজ তা স্বপ্নময় কুহেলিকায পরিণত। তাব পর প্রায একটি বছর গড়িযে গেছে। ডার্ণে মুখেব একটি কথাতেও কোন দিন হৃদযেব দ্বাব অবারিত কবেনি লুসিব কাছে।

কেন করেনি তা সে-ই ভাল জানে। এমনি একদিন গ্রীষ্মেব এক বিকেলে কলেজ থেকে ফিবে ডার্ণে ধীরে ধীরে এসে উপস্থিত হল সাহোব সেই নির্জন পরিবেশে। ডাক্তাব ম্যানেটের কাছে আজ মনের গোপন ইচ্ছাটি প্রকাশ করবে সে। ডার্ণে জানে, এই সময লুসি মিস প্রসেব সঙ্গে বাইরে বেড়াতে যায।

জানালার ধাবে আর্ম-চেযাবে বই নিযে বসে ছিলেন ডাক্তাব। পুবানো কর্মশক্তি আবাব ফিবে পেযেছেন। ফিবে এসেছে তাব উদ্দেশ্যের দৃঢ়তা, স্থৈর্য আর কর্মোদ্যম।

ডাক্তার পড়েন বড্ড বেশী। ঘুমোন কম, তবে শ্রান্তিকে স্বাচ্ছন্দেব সঙ্গে মেনে নেন। মন প্রসন্নতায ভবে থাকে।

ডার্ণে আসতেই বই বন্ধ কবে তাকে অভ্যর্থনার জন্য হাত বাড়ালেন।

'তোমায দেখে ভাবী খুশী হলাম ডার্ণে। গত তিন-চার দিন ধবে তোমার অপেক্ষায আছি। ষ্ট্রাইভার আর সিডনী কার্টন গতকাল এখানে এসেছিল। তারাও জিজ্ঞাসা কবেছিল তোমার কথা'—

'তাদেব আগ্রহের জন্য ধন্যবাদ। মিস ম্যানেট—?'

'ভালই আছে। তোমায় দেখলে সবাই খুশী হবে। সংসারেব কোন কিছু কেনাকাটির প্রযোজনে বাইরে গেছে। এখনি এসে পড়বে।'

'মিস ম্যানেট নেই। এই অবসরে আপনাকে একটা কথা বলতে এসেছি।'

এক লহমা নীরবতায় কাটল। তার পর যেন চিন্তা-কণ্টকিত সংযত কণ্ঠেই বললেন ডাক্তার—'চেয়ারটা টেনে নিয়ে বস এইখানে। বল কি বলবে?'

ডাক্তারের নির্দেশ মত চেয়ার টেনে নিয়ে বসল ডার্নে। কিন্তু কথা বলা তত সহজ হল না।

'প্রায় দেড় বছর আপনাদের সঙ্গে আমার ঘনিষ্ঠতা। যা নিয়ে কথা বলতে চাই আশা করি তা—'

ডাক্তার হাত তুলে থামিয়ে দিলেন তার বলা। অল্প পরে হাত সরিয়ে নিয়ে বললেন—'লুসির সম্বন্ধে কিছু বলতে চাও তো?'

'হ্যা।'

'হঠাৎ তার সম্বন্ধে কিছু বলা কঠিন আমার পক্ষে। আর তুমি যে সুরে কথা কইছ তা' শোনা আরো কঠিন আমার পক্ষে।'

'আমি যা বলতে চাই, আপনার কন্যার প্রতি অকপট প্রীতিভরেই বলতে সাহস পাচ্ছি'—সসম্ভ্রমে বললে ডার্নে।

'তুমি যা বলছ বিশ্বাস করি'—বললেন ডাক্তার।

মনের প্রবল আবেগ কেমন করে দমন করবে ভেবে না পেয়ে ডার্নে ভূমিকা রচনা করতে চাইলে। বললে—'আপনার ভরসা পেলে বলতে পারি।'

'বেশ, বল।'

'আপনি হয়ত অনুমান করতে পেরেছেন কি আমার কথা? কিন্তু যে আশা-নিরাশায় আমি নিত্য পীড়িত হচ্ছি তা আপনি হয়ত অনুমান করতে পারবেন না। আমার নিভৃত সত্বার বেদনার ভার কেমন করে বোঝাব আমি অপরকে? ডাক্তার, আমি তাকে ভালবাসি—আমার

প্রাণের প্রাণ দিয়ে ভালবাসি। জগৎ-সংসারে এমন ভালবাসা কেউ বাসেনি কোন দিন। একদিন আপনিও এক জনকে ভালবেসেছেন। সেই স্মৃতির সূর্যালোকে আপনি আমার মনটিকে দেখুন।

ডাক্তার মাটির দিকে চেয়ে মুখ ফিরিয়ে বসেছিলেন। ডার্ণের শেষ কথায় সচকিত হয়ে বললেন—'না, না। ও-কথা থাক। অতীত স্মৃতি রোমন্থন করতে চাই না আমি।'

ডাক্তারের আকুলতা বেদনাহত প্রাণীর আর্ত কান্নার মতই ডার্ণের কানে বাজতে লাগল বহুক্ষণ ধরে। তার সেই মিনতির ভঙ্গী দেখে ডার্ণে চুপ করে রইল।

কয়েক মুহূর্ত পরে ডাক্তার আবেগ-রুদ্ধ কণ্ঠে বললেন—'লুসির প্রতি তোমার ভালবাসায় আমি সন্দেহ করছি না। এ বিষয়ে তুমি নিঃসংশয় হতে পার।'

ডাক্তার চেয়ারটা ডার্ণের দিকে ঘুরিয়ে নিলেন বটে, কিন্তু তার দিকে তাকালেন না, বা মাটি থেকেও মুখ তুললেন না। হাতের তালুর মধ্যে মুখখানি চেপে নিম্নমুখী হয়ে বসে রইলেন চুপ করে। শুভ্র শিরে মখ অদৃশ্য হয়ে রইল।

'লুসিকে বলেছ তুমি?'

'না।'

'কোন চিঠি দিয়েছ?'

'না।'

'আমার প্রতি মমতা বশেই যে আজো নিজেকে বঞ্চিত রেখেছ এর জন্য পিতৃ-হৃদয়ের ধন্যবাদ তোমার প্রাপ্য'—তেমনি নীরবে নতমুখে বসে তিনি শুধু একটি সস্নেহ হাত বাড়িয়ে দিলেন ডার্ণের দিকে।

'আমি তো জানি ডাক্তার, আপনাদের দুটি প্রাণীতে কি অপরিসীম মমত্ব!' শ্রদ্ধা-সম্ভ্রমমিশ্রিত কণ্ঠে ডার্ণে উচ্ছ্বসিত হয়ে উঠল—'একদিন

বিপরীত ভাগ্য বিচ্ছিন্ন করে দিয়েছিল দু'জনকে, আবার এক আশ্চর্য মুহূর্তে মিলিয়ে দিয়েছে। তাই সে স্নেহ এত গভীর, এমন অনির্বচনীয়। কন্যার সঙ্গে পিতার এমন একপ্রাণ কেউ কখনো শুনেছে কি না, জানি না বটে। কিন্তু আমি তো দেখছি ডাক্তার, যখন সে আপনার গলা জড়িয়ে আদর করে, মুহূর্তে যেন সে শিশু মায়াবী হয়ে ওঠে। সেই নিষ্পাপ প্রাণ, সেই সহজ স্নিগ্ধতা! কেনই বা না হবে? অতি শিশুকাল থেকে মা-বাপ হারিয়ে সে স্নেহ-ভিক্ষু হয়ে বড় হয়েছে। এত দিনে পিতার কাছে সে মাতা-পিতার স্নেহ পাচ্ছে। স্নেহ দিচ্ছে।'

ডাক্তার তেমন ভাবে নতমুখে নিঃশব্দে বসে রইলেন। তাঁর দ্রুত নিশ্বাস-প্রশ্বাসের শব্দ কানে এল ডার্ণের। কিন্তু নির্বাক্ হয়ে তিনি মনের ভাব সংহত করে রাখলেন।

'ডাক্তার ম্যানেট'—ডার্ণে আবার বললে—'এ সব কথা ভেবে যত দিন পেরেছি নিজেকে নিরস্ত রেখেছি। আপনাদের দু'জনের সেই স্বর্গীয় স্নেহ-দ্যুতির ভূমিকায় আমার ভালবাসাকে টেনে আনলে কেমন হবে, তা আমি কিছুতেই স্থির করতে পারিনি। একথা আমি বহুদিন ভেবেছি—এখনও ভাবি। কিন্তু লুসিকে আমি ভালবাসি। ঈশ্বর সাক্ষী, লুসির প্রতি আমার প্রেম—'

'আমি বিশ্বাস করি'—কাতর কণ্ঠে বললেন ডাক্তার—'এর আগেও আমি ভেবেছি সে কথা। আমি বিশ্বাস করি।'

'কিন্তু এ কথা কখনো মনে স্থান দেবেন না'—বললে ডার্ণে—ডাক্তারের কাতর কণ্ঠ তখনো যেন তার কানে তিরস্কারের মত বাজতে লাগল—'যদি কোন দিন তাকে সহধর্মিণী হিসেবে পাবার সৌভাগ্য হয়, আমি তাকে কখনই আপনার কাছ থেকে ছিনিয়ে নিয়ে যাব না। যদি অতীতে কোন দিন সে কথা ভেবেই থাকি কোন আত্মসুখের

আশায়—সে স্বপ্ন বিসর্জন দিয়েই আমি আজ এসে দাঁড়িয়েছি। আপনার অঙ্গ স্পর্শ করে আমি মিথ্যাভাষী হতে পারব না।'

ডার্ণে নিজের হাত ডাক্তারের হাতের উপর রাখল।

'ডাক্তার ম্যানেট, আমিও স্বেচ্ছায় ফ্রান্স থেকে নির্বাসিত, অত্যাচার দুঃখ হতাশায় তাড়িত হয়ে এসেছি এখানে—আপনার মত আমিও নিজের পরিশ্রমে বাঁচার চেষ্টায় এসেছি এখানে—আপনার মত আমিও এক প্রোজ্জ্বল ভবিতব্যের স্বপ্ন দেখি। আমি শুধু চাই আপনার সুখ-দুঃখের অংশীদার হতে—আপনার সঙ্গ, আপনার গৃহের ছায়াতলে একটুখানি আশ্রয় পেতে চাই। আমি চিরজীবন বিশ্বস্ত থাকব আপনার প্রতি। আপনার কন্যা, বন্ধু, সঙ্গী লুসিকে আপনার কাছ থেকে কেড়ে নিতে চাই না, বরং আপনাদের দু'জনকে আরো এক নিবিড়তর স্নেহপাশে বদ্ধ করতে চাই।'

ডাক্তারের হাত ছিল ডার্ণের মুঠির মধ্যে। এতক্ষণ কথা বলার পর এই প্রথম মুখ তুলে তাকালেন ডাক্তার তার দিকে। মনের ভিতরে যে প্রবল সংগ্রাম চলছে তার স্পষ্ট ছাপ মুখে।

'তোমার দরদী মনের পরিচয় দিয়ে তুমি আমায় কৃতজ্ঞতা-পাশে বদ্ধ করেছ ডার্ণে। তোমার কাছে কিছুই আমি গোপন করব না। লুসি যে তোমায় ভালবাসে এমন কোন প্রমাণ পেয়েছ কি?'

'না, তেমন কিছু পাইনি এখনও।'

'এখন তাই কি জানার সম্মতি চাইছ আমার কাছে?'

'এখন নয়। হয়ত কয়েক সপ্তাহেও সে রকম আশা পোষণের কোন কারণ না-ও ঘটতে পারে। আবার হয়ত আগামী কালই ঘটতে পারে।'

'আমার কাছ থেকে কি কোন প্রতিশ্রুতি চাও?'

'চাই না। তবে আপনি যদি উচিত মনে করেন এ বিষয়ে আমাকে সাহায্য করতে পারেন।'

'তুমি প্রতিশ্রুতি চাও ?'

'চাই।'

'কিসের প্রতিশ্রুতি ?'

'আমি ভাল করেই জানি আপনার সাহায্য না পেলে কোন আশাই নেই আমার। যদি বা তার নারী হৃদয়ের একটি কোণে কোন দুর্লভ আসন পাই, তার স্নেহময়ী কন্যার-হৃদয়ে কোন প্রতিষ্ঠা পাব না। পিতৃ-সর্বস্ব তার হৃদয়। সেখানে অন্য সবই গৌণ।'

'বৈরিতার মতই প্রেমের রহস্য অপার। অবাঙ মনস-গোচর। জানো ডার্নে, মেয়ে আমার সেদিক দিয়ে এমন রহস্যময়ী যে, তার হৃদযের কোন হদিশ পাই না আমি। তার অনুভূতি এত সূক্ষ্ম, এমন অতীন্দ্রিয় যে, আমি নিজে তা ধরতে-ছুঁতে পাই না।'

'আপনি কি বিশ্বাস করেন যে সে অন্য—?'

এইটুকু বলে ডার্নে ইতস্ততঃ করছে দেখে ডাক্তার বললেন—'অর্থাৎ অন্য কারুর প্রেমে পড়েছে কি না ?'

'সেই কথাটাই আমি জানতে চাই।'

উত্তর দেবার আগে একটু ভাবলেন ডাক্তার।

'কার্টনকে তুমি নিজেই দেখেছ। ষ্ট্রিভারও এখানে আসে মাঝে-মাঝে। এই দু'জন ব্যতিরেকে আর কারুর কথা তো আমার মনে পড়ে না। যদি হয় এদের দু'জনের এক জন কেউ হতে পারে।'

একটু পরে ডাক্তার বললেন—'কিন্তু সে কথা থাক। তুমি আমার কাছে কি চাও বল ?'

'আমি যা-যা বললাম, আপনি তার সাক্ষী হযে রইলেন। আমার মত সেও যদি কোন দিন আপনার কাছে তার মনের দুয়ার খুলে দেয়, আশা করি, সেদিন আমার আপীল আপনি তার কাছে পৌঁছে দেবেন। এই আমার মিনতি রইল। আর কিছু নয়।'

'সে প্রতিশ্রুতি আমি তোমায় দিলাম ডার্ণে। কোন সর্ত-সাপেক্ষ নয়। তোমার উদ্দেশ্য সম্বন্ধে আমার কোন সংশয় নেই। তার আর আমার মধ্যে স্নেহের বন্ধন শিথিল না করে আরো দৃঢ় করাই যে তোমায় ইচ্ছা—এ আমি বিশ্বাস করি। যদি সে কোন দিন বলে তার সুখের পথে তুমি অপরিহার্য, আমি হর্ষিত মনেই তাকে তোমার হাতে সমর্পণ করব। মতান্তর থাকলেও—'

ডার্ণে সকৃতজ্ঞ চিত্তে বৃদ্ধের করতল নিজের মুঠোয় চেপে ধরল। বৃদ্ধ আপন মনে বললেন—'যাকে সে সারা মন দিয়ে চাইবে তার বিরুদ্ধে কোন ভয়, কোন আশংকা, নূতন-পুরানো কোন বিদ্বেষের কোন কারণ যদি কোন দিন থেকে থাকে—তার জন্য সে নিজে দায়ী নয়—লুসির মুখ চেয়ে আমি সে সব-কিছুই চিরদিনের মত মুছে ফেলব মন থেকে। লুসি আমার সব। তার সুখই সর্বাগ্রে। আমার সব অত্যাচার অনাচার দুঃখভোগের ওপর সে। কিন্তু সে কথা থাক। ও সব চিন্তা—'

কথা বলতে-বলতে কখন আবার মানুষটি নৈঃশব্দের অতলে তলিয়ে গেলেন। অপলক দৃষ্টিতে কি এক অদ্ভুত ব্যঞ্জনা ফুটে উঠল। অবাক দৃষ্টিতে তাই দেখতে লাগল ডার্ণে।

হঠাৎ তাকে সচকিত করে দিয়ে ডাক্তার হাসিতে মুখ উজ্জ্বল করে বললেন—'কি যেন বলছিলে তুমি আমাকে ?'

এ কথার কি জবাব দেবে ভেবে দিশাহারা বোধ করলে ডার্ণে। তার পর মনে পড়ল তার সব কথা। তখন আশ্বস্ত চিত্তে বললে—'আপনি আমায় পূর্ণ বিশ্বাস করলেন। আমারও উচিত আপনার বিশ্বাসভাজন হওয়া। আপনার মনে পড়বে আমার বর্তমান নাম আমার আসল নাম নয়। আমার আসল নাম এবং কেন আমি ইংল্যাণ্ডে এসেছি সেই কথাই আপনাকে ভেঙে বলতে চাই।'

'না, না'—ডাক্তার বাধা দিলেন ডার্ণকে।

'কিন্তু নিজেকে আমি গোপন করে রাখতে চাই না আপনার কাছে।'

'দরকার নেই—কোন দরকার নেই।'

মুহূর্তের জন্য ডাক্তার হাত দিয়ে নিজের কান ঢাকলেন। তার পর ডার্নের মুখে হাত দিয়ে বললেন—'আজ নয়। এখন নয়। যেদিন জানতে চাইব সেদিন বলো। যদি কোনদিন লুসি তোমার কণ্ঠে বরমাল্য দেয়, যদি তাই হয়, তবে বিয়ের দিন সকালে আমায় সব জানিও। বল, জানাবে তো?'

'সানন্দে সব বলব।'

'তবে আজ এসো। এখুনি লুসি এসে পড়বে। আজ রাত্রে আমাদের দু'জনকে একসঙ্গে তার না দেখাই ভাল। আজ এসো। ঈশ্বর তোমার মঙ্গল করুন।'

ডার্নে যখন বিদায় নিল তখনই আঁধার গাঢ় হয়ে এসেছে। তার আরও এক ঘণ্টা পরে লুসি যখন ফিরল অন্ধকার তখন নিবিড়তর। বসার ঘরে কাউকে না দেখে সে ভিতরের ঘরে এল দ্রুত পায়ে।

'বাবা! তুমি কোথায় বাবা?'—উৎকণ্ঠিত কণ্ঠে ডাকলে লুসি।

কিন্তু কেউ সাড়া দিল না! কেবল কানে এল শোবার ঘর থেকে মৃদু হাতুড়ি পেটার শব্দ। পা টিপে-টিপে মাঝের ঘর পেরিয়ে বাবার ঘরের দরজায় উঁকি মারল লুসি। আর তার রক্তের স্রোত যেন হিম হয়ে এল। ভয়ে ছুটে বাইরে এসে আপন মনে বলতে লাগল লুসি—'এখন আমি কি করব? কি করব এখন?'

মনের বিহ্বলতা তক্ষুনি ঝেড়ে ফেলে দিলে লুসি। ফিরে এল বাবার ঘরে। দরজায় টোকা দিয়ে কোমল স্নিগ্ধ গলায় সাড়া দিল তাঁকে। মেয়ের গলা পেয়ে হাতুড়ি পেটার আওয়াজ বন্ধ হল। ডাক্তার বাইরে এলেন। দু'জনে অনেকক্ষণ একসঙ্গে ঘরময় পায়চারী করলেন।

সেদিন রাত্রে কত বার বাবাকে দেখে গেল লুসি। দেখে গেল গভীর নিদ্রায় মগ্ন তিনি। তাঁর সেই জুতা তৈরীর যন্ত্রপাতি আর অসমাপ্ত কাজ যেমন ছিল তেমনিই পড়ে রইল।

## ১০

সামনে ছুটি পড়বে। তার আগে ষ্টিভারের পর্বতপ্রমাণ কাগজ-পত্রের বকেয়া মেটাবার তাগাদায় গত কয়েক দিন ধরে দিন-রাত্রি উপরি পরিশ্রম করছিলেন সিডনী কার্টন। আজ অনেক দিন পরে কাজ হালকা হওয়ায় দু'জনে প্রফুল্ল মনে বসেছিলেন।

কাজের ভার লঘু হওয়ায় নিশুতি রাত্রের যাদু লেগেছিল মনে। তার উপর মদ্যপানে মন পুলকিত। সোফায় আরাম করে বসে ষ্টিভার বললেন—'আজ একটা নতুন খবর দিয়ে তোমায় অবাক করে দেব ভাবছি সিডনী! আমি বিয়ে করছি।'

'সত্যি?'

'হ্যাঁ। তবে আগেই বলে রাখছি, বিয়ে করছি কিন্তু টাকার জন্য নয়।'

'কিন্তু ভাগ্যবতীটি কে?'

'আন্দাজ কর না?'

'সে আমার দ্বারা হবে না। এই রাত্রিশেষে দুর্বল মাথায় আমি বসে-বসে পৃথিবীর সমস্ত মেয়েদের নিয়ে তোলপাড় করতে রাজী নই। তার চেয়ে তুমি বলে ফেল্‌লে ঢের সহজে মিটবে জিনিষটা।'

ষ্টিভার তেমনি ঔদাসীন্য দেখিয়ে বললেন—'আমি মানুষটা কেমন তুমি নিশ্চয়ই মনে-মনে জান। আমাকে লোকে জানে খুবই সংসারী,

হিসেবী বলে কেন তাও তুমি জান। আদালতে বল আর সমাজেই বল, ও-রকম একটা ভাব আমাকে রাখতেই হয়। কিন্তু আমার মনের মধ্যে আর একটি পুরুষ বাস করে যে কাউকে দুঃখ দিতে চায় না। সকলকে আপন করে নিতে চায়। আর বিশেষ করে মেয়েদের মহলে—'

'তা আমি জানি। কিন্তু আত্মকাহিনী রেখে বিবাহের ব্যাপারটার—?'

মুখে বিরাট গাম্ভীর্য নিযে ষ্ট্রিভার সেই বিরাট রহস্য উদ্‌ঘাটনের জন্য প্রস্তুত হলেন। বন্ধুর দিকে ঈষৎ অনুকম্পা-ভরে চেযে বললেন—'তোমার কাছে এই গৌরচন্দ্রিকাটুকু করা এই জন্য যে একদিন তুমিই তার সম্বন্ধে আমার কাছে কৃপা করে অনেক কথা বলেছিলে।'

'বলেছিলাম নাকি?'

'নিশ্চযই বলেছ। আর এই ঘরে বসে।'

সিডনী কার্টন একবার বন্ধুর প্রশান্ত মুখের দিকে তাকালেন। তার পর মদের পাত্র নিঃশেষ করে নিলেন।

ষ্ট্রিভার বললেন—'যাকে তুমি একবার সোনালী চুল-বসান পুতুল বলেছিলে সেই মিস ম্যানেটের কথা বলছি আমি। যদি আমি না জানতাম যে, তোমার কথার কোন আক-ঢাক নেই, কোন বাধন-বাধ্যতা নেই, তবে সেই দিনই আমি বিশ্রী ভাবে আপত্তি করতাম তোমার কথায। কিন্তু তোমার কথায আমি রাগ করিনি। রাগ করব কি করে? যার দৃষ্টি নেই সে যদি আমার ছবির মর্ম না বোঝে তার ওপর রাগ করব কি করে? যার সুরেলা কান নেই সে সুরের বুঝবে কি বল?

সিডনী কার্টনকে কথা কইবার অবকাশ না দিযে ষ্ট্রিভার আবার বললেন—'তা ছাড়া তুমি জান, কারুর সম্পত্তির ওপর লোভ আমার

নেই। সে প্রত্যাশাও আমি করি না। মেয়েটি ভাল। তাকে নিয়ে সুখী হতে পারলেই আমি খুশী হব। আর খুশী হবার যথেষ্ট কারণ আছে আমার। আমার অবস্থা মোটামুটি ভালই। পসার এখন আমার বাড়তির মুখে। সামাজিক প্রতিষ্ঠাও কিছু পেয়েছি তুমি জান। আমার না হোক, এ সব তার তো লোভের জিনিষ! কিন্তু সে মেয়ে এ সবের যোগ্য, তা আমি স্বীকার করবই। তুমি যেন কেমন আশ্চর্য হয়ে যাচ্ছ, মনে হচ্ছে?'

'আমি কেন আশ্চর্য হতে যাব?'

'কিন্তু এ প্রস্তাব সম্বন্ধে তোমার রায় কি?'

'আপত্তি করার যুক্তি পাচ্ছি কই?'

ষ্ট্রিভার এতক্ষণে হাল্কা কণ্ঠে বললেন—'আমি কিন্তু ভেবেছিলাম এত সহজে তোমার সায় পাব না। তুমি তো জান, আমি মানুষটা জেদী। কিন্তু এই ধরণের জীবন কাটানোর একটা বদল চাইছে মন। ভাবছি একটি ঘর-সংসার নিয়ে মুখ বদল করি। লুসি ম্যানেটের মত মেয়ে সংসারে যে কোন পরিবেশে নিজের মত মানিয়ে নিতে পারবে। তাই আমি আর ফেলে রাখতে চাইলাম না। মন স্থির করে ফেললাম। আর তোমাকেও বলি সিডনী, তুমি যে ভাবে চলেছ তাতে তোমার ভবিষ্যৎ ভাল নয়। টাকা-পয়সার কোন মূল্য বোঝ না তুমি, যেমন-তেমন করে দিন কাটাও। অত পরিশ্রমের সঙ্গে এই রকম অমিতব্যয় —কোন দিন দেখবে রোগে পড়বে। বিপদ ঘটবে। তাই বলছি, তুমিও কোন স্ত্রীলোকের উপর নির্ভর করতে শেখ।'

সিডনী কার্টন বন্ধুর মুখের দিকে চেয়ে রইলেন। দেখলেন যে, বাক্যচ্ছটায় মানুষটি যেন আকারে দ্বিগুণ হয়ে উঠেছে। বসে-বসে আরও শুনলেন।

'তাই বলছিলাম আমার উপদেশ মত চলো। বৈরাগ্য ছেড়ে গার্হস্থ্যে

এসে উপস্থিত হও। ভদ্র দেখে এমন একটি মেয়ে খুঁজে বার কর, যার কিছু পয়সা-কড়ি আছে। তার পর তাকে বিয়ে করে নিশ্চিন্ত হও। জানবে সে তোমার বিপদের দিনের বন্দর। কথাটা ফেলো না। ভাল করে ভেবে দেখো।'

সিডনী কার্টন স্বচ্ছন্দ গলায় বললেন—'ভেবে দেখব বন্ধু—নিশ্চয়ই ভেবে দেখব।'

১১

তার ঘরে বধূ হয়ে কত বড় ভাগ্যবতী হবে ডাক্তার দুহিতা, সে কথা মেয়েটিকে জানাবার জন্য ব্যগ্র হলেন ষ্ট্রিভার। সামনেই দীর্ঘ অবকাশ আসছে। ভাবলেন, বড়দিনের উৎসব বরাবর বিয়ের ব্যবস্থা পাকা করবেন। কিন্তু তার আগে কথাটা তাকে জানিয়ে খুঁটিনাটি আয়োজন স্থরু করার প্রয়োজন।

কত ভাবে সেই বহুমূল্য কথাটিকে নিয়ে নাড়াচাড়া করলেন মনে-মনে। কোথায় গিয়ে জানাবেন সেই শুভ সন্দেশ? অনেক চিন্তার পর ঠিক করলেন যে, সোহোতে তাদের বাড়ীতেই কথাটা পাড়বেন। এ ধরণের পবিত্র প্রস্তাব গৃহ-পরিবেশেই ভাল।

সকালে পথে বেরিয়ে ষ্ট্রিভার যখন সোহোর দিকে পা বাড়ালেন, তখনও মনের দিগন্তে তরুণ স্বপ্নের মায়া। মস্ত মজবুত মানুষটি পথ দিয়ে যখন যান, লোকে তাঁর মুখের দিকে তাকিয়ে দেখে। তাঁর প্রবল ভঙ্গীর বলিষ্ঠতা দেখে লোকে বোঝে যে, মানুষটির কাছে সবই নিশ্চিন্ত নিরাপদ।

টেলসন ব্যাঙ্কের পাশ দিয়েই যাবার পথ। টেলসন ব্যাঙ্কে কাজে-কারবারে লরির সঙ্গে তাঁর পরিচয়—তা ছাড়া ম্যানেট-পরিবারের একজন বিশেষ বন্ধু হিসেবেও জানেন লরিকে। কাজেই ষ্ট্রিভারের হঠাৎ খেয়াল হল, এ সুখ-সন্দেশটি লরিকেই পরিবেশন করে যাবেন। ব্যাঙ্কের দরজা ঠেলে গুহার ভিতরে প্রবেশ করলেন ষ্ট্রিভার। হোঁচট খেয়ে দু'ধাপ নীচে নেমে দু'জন মান্ধাতার আমলের কেশিয়ারকে অতিক্রম করে এগিয়ে গেলেন সেই অন্ধকার নিরিবিলি স্থানটিতে, যেখানে লাইন-কাটা বিরাট জাবদা খাতা সামনে খুলে লরি ব্যস্ত নিজের হিসেবে।

'কেমন আছেন? সব কুশল তো?'

লরি করমর্দন করলেন ষ্ট্রিভারের সঙ্গে।

'কি করতে পারি আপনার জন্য'—ব্যবসায়ী চালে প্রশ্ন করলেন লরি।

'কোন প্রয়োজন নেই, ধন্যবাদ। ব্যবসার কাজে নয়, একটা ব্যক্তিগত প্রয়োজনে এসেছি আপনার কাছে। একটা গোপন কথা আছে।'

'তাই নাকি'—আরো কাছে কান টেনে বললেন লরি। কিন্তু দৃষ্টি রইল সামনে সজাগ।

ডেস্কের উপর কনুইতে ভর দিয়ে নিজেকে বেশ করে গুছিয়ে নিয়ে বললেন ষ্ট্রিভার—'মিস ম্যানেটের কাছে বিয়ের প্রস্তাব করতে যাচ্ছি।'

'সত্যি?'—থুতনিতে হাত বুলোতে-বুলোতে ষ্ট্রিভারের দিকে সংশয়িত দৃষ্টি নিক্ষেপ করলেন লরি।

'হ্যাঁ! আপনি কি বলেন?'

'আমি? আমি—আমি আপনার দরদী বন্ধু, খুবই হিতাকাঙ্ক্ষী। এ প্রস্তাব আপনার কৃতিত্বের কথা বৈ কি। তবে কি জানেন'—বেশ কিছুক্ষণ নীরব থেকে নিজেকে গুছিয়ে নিলেন লরি। তার পর যেন

অনিচ্ছা ভরেই বললেন জোর করে—'আসলে, বলতে গেলে জিনিষটা আপনার পক্ষে একটু বেশী—মানে আপনিই খুব বেশী—'

'দেখুন মিঃ লরি'—বেশ বড় করে নিশ্বাস টেনে ডেস্কের উপর একটা চাপড় মারলেন ষ্টিভার সশব্দে। তারপর চোখ বিস্ফারিত করে বললেন—'আপনার কথা একটুও বোধগম্য হল না।'

লরি কলমের পালক দিয়ে দাঁত খুঁটতে লাগলেন।

ষ্টিভার সেদিকে তাকিয়ে কথার জের টেনে আবার বললেন—'কি আপনার ধারণা? আমি তার যোগ্য নই?'

'সে কি কথা? আপনি যদি ভাবেন যোগ্য, তার চেয়ে বড়ো কথা আর কি আছে?'

'আমার সমৃদ্ধির অভাব নেই।'

'তা তো বটেই।'

'আর আমার রোজগার এখন বাড়তির মুখে।'

'তার চেয়ে আর সত্য কি আছে!'

'তবে?'—দাবী করলেন বটে ষ্টিভার। কিন্তু মনে নিরুৎসাহের অন্ত রইল না।

'এখন চলেছেন কোথায়?'—প্রশ্ন করলেন লরি।

'সোজা সেখানে'—বলে ষ্টিভার সজোরে ঘুষি মারলেন টেবিলের উপর।

'আমি হলে যেতুম না।'

'কেন?—যেন সাক্ষীর উপর হামলা করছেন, এমনি ভঙ্গীতে তর্জনী উঁচিয়ে পাল্টা প্রশ্ন করলেন ষ্টিভার—'আপনি ব্যবসাদার লোক। যেতেন না যখন, নিশ্চয়ই কোন কারণ আছে তার। কারণটা খুলে বলুন কেন যেতেন না?'

'সাফল্যের কিছুমাত্র প্রত্যাশা যেখানে নেই সেখানে বেবাক আসা-যাওয়ায় লাভ কি বলুন ?'

'উঃ ! এ একেবারে চরম হল।'

লরি একবার দূরের দিকে আর একবার ক্রুদ্ধ ষ্ট্রিভারের দিকে তাকালেন। আর ষ্ট্রিভার আপন মনে বিড়-বিড় করতে লাগলেন—'এই লোক ! এই লোক ব্যবসাদার—বয়স হয়েছে—অভিজ্ঞতা আছে। দাম্পত্য-সৌভাগ্যের তিন-তিনটি জ্বলজ্যান্ত প্রমাণ সত্ত্বেও বলেন কি না কোন কারণ নেই ? আর বলছেন সুস্থ মাথায় ?'

'আমি যে সাফল্যের কথা বলছি তা মেয়েটির সম্পর্কেই—' ষ্ট্রিভারের কনুইতে মৃদু চাপ দিয়ে বললেন লরি। 'মেয়েটিই হল আদি। তার জন্যই ত সব—'

'অর্থাৎ আপনি বলতে চান যে, মেয়েটির সাংসারিক বুদ্ধি কিছু নেই।'

'না, সে রকম কথা বলা আমার উদ্দেশ্য নয়—' লরির মুখ লাল হয়ে উঠল—'তার সম্পর্কে ওরকম অসম্মানসূচক মন্তব্য কারুর মুখ থেকে শুনতে আমি রাজি নই। যার রুচি এত বিকৃত, মেজাজ এমন কটু যে, আমার সামনে এইখানে দাঁড়িয়ে তার সম্বন্ধে অসংযত ভাষা প্রয়োগ করে—তাকে আমি কোন মতেই ক্ষমা করতে পারি না। তাকে উচিত মত শিক্ষা দিতে আমি পিছপা নই, এ কথা স্পষ্ট জানিয়ে দিতে চাই।'

লরির কথায় ষ্ট্রিভারের বক্তে আগুন ধরে গেল। আর সেই উত্তেজনা কি ভাবে প্রকাশ করবেন তা ভেবে ষ্ট্রিভার অন্তরে গুমরে উঠতে লাগলেন।

'আমার উপর রাগ করবেন না—আমি আপনাকে আঘাত করতে চাইনি'—বললেন লরি।

'আপনি আমাকে নতুন কথা শোনাচ্ছেন মিঃ লরি! আমি কিংস বেঞ্চ বারের ষ্টিভার, আমাকে আপনি তার কাছে গিয়ে বিয়ের প্রস্তাব না করতে উপদেশ দিচ্ছেন?'

'আপনি কি আমার উপদেশ চান?'

'চাই।'

'তা দিতে আমারও আপত্তি নেই মিঃ ষ্টিভার। আমার উপদেশ আপনি নিজেই উচ্চারণ করলেন এই মাত্র।'

মুখে বিরক্তির হাসি টেনে ষ্টিভার বললেন –'চমৎকার! আপনার সঙ্গে কথায় কেউ পারবে না মিঃ লরি।'

লরি সে কথা কানে তুললেন না। বললেন—'দেখুন, ও-সব কথায় আমার না থাকাই ভাল। তবে তাকে আমি শিশুকাল থেকে কোলে-পিঠে করেছি, তাদের পরিবারের আমি অনেক কালের বন্ধু— তাদেরকে বিশেষ স্নেহ করি বলেই এ কথা বললাম। অবশ্য বিচারের ভার আপনার।'

'আমায় মাপ করবেন মিঃ লরি।'

'ধন্যবাদ। দেখুন মিঃ ষ্টিভার, আমি নিজে বলতে চাই না তাতে আপনি হয়ত ভুল বুঝবেন। সেটা বেদনাদায়ক হবে আপনার পক্ষে— বাপ ও মেয়ের পক্ষেও। আপনি যদি আমার উপদেশে অসন্তুষ্ট হয়ে থাকেন, আপনি স্বচ্ছন্দে এ নিয়ে একটু বাজিয়ে দেখতে পারেন। আর যদি মনে করেন, আমার উপদেশের কোন সার আছে তাহলে বলব আর অগ্রসর না হওয়াই সব দিক থেকে সমীচীন হবে।'

'আমাকে কতক্ষণ সহরে আটকে রাখবেন?'

'মাত্র কয়েক ঘণ্টার ব্যাপার। আমি বিকেলে সোহোতে যাব— সেখান থেকে পরে আপনার চেম্বারে গিয়ে খবর দিতে পারি।'

'বেশ তাই হোক। আমি সেখানে যাব না। অবশ্য যাওয়ার মত

জরুরী তাগিদ আমারও নেই। আজ রাত্রে আপনাকে আশা করতে পারি? আচ্ছা চলি—'

যেমন এসেছিলেন, তেমনি সশব্দে বিদায় নিলেন।

যথারীতি রাত দশটায় লরি ষ্টিভারের সঙ্গে দেখা করলেন তার চেম্বারে। চারি দিকে ছড়ান স্তূপাকার কাগজ-পত্তরের ভিড়ে বসে আছেন ষ্টিভার। সকালের ব্যাপারটা যেন তিনি ভুলেই গেছেন এমন ভাব দেখালেন—এমন কি লরিকে দেখে পর্যন্ত বিস্ময় প্রকাশ করলেন।

আধ ঘণ্টা রীতিমত চেষ্টার পর সকালের প্রসঙ্গ টেনে আনলেন লরি।

'সোহোতে গিয়েছিলাম।'

'সোহো?' ও—আমি অন্য কথা ভাবছিলাম'—সম্পূর্ণ নিরুত্তাপ কণ্ঠেই বললেন ষ্টিভার।

'কথাবার্তায় যা বুঝলাম, আমি সকালে যা বলেছিলাম তাই ঠিক। আমি আমার উপদেশের পুনরাবৃত্তি করছি।'

'আমি আপনার ও মেয়েটির বাবার জন্য দুঃখিত। জানি, সে পরিবারে এটা চিরকাল একটা গভীর ক্ষত হয়ে থাকবে। এ সম্বন্ধে আর আলোচনা না করাই ভাল।'

'বুঝতে পারলাম না।'

'একেবারে না বলতে সাহস হচ্ছে না—তবে আর প্রয়োজন নেই।'

'আছে বই কি।'

'না, প্রয়োজন নেই। ভুল করতে যাচ্ছিলাম, ভুলের হাত থেকে নিষ্কৃতি পেয়েছি। তাতে কারুর ক্ষতি হয়নি। মেয়েরা এ রকম নির্বুদ্ধিতার পরিচয় আগেও বহুবার দিয়েছে। জিনিষটার এইভাবে যবনিকাপাত হওয়ায় আমি দুঃখিত, কিন্তু স্বার্থের দিক থেকে বিচার করলে আমি সুখীই হয়েছি। সংসারের দিক থেকে খতিয়ে দেখতে গেলে এ বিয়েতে আমার যে কোন লাভই হত না সেটা বলাই

বাহুল্য। যাক্, কোন ক্ষতি হল না কোন পক্ষেরই। মেয়েটির কাছে বিয়ের প্রস্তাব করিনি, ভালই করেছি। এখন ভেবে দেখছি, অত দূর পর্যন্ত অগ্রসর হতে পারতাম কি না সন্দেহ। মিঃ লরি, আপনি এই সমস্ত শূন্য-মস্তিস্ক দেমাকী মেয়েদের বাগে আনতে পারবেন না। যাক ও কথা। ওদের জন্য দুঃখ হয় যখন ভাবি—তবে নিজের তরফে আমি খুশীই হয়েছি। আপনার সঙ্গে আলোচনার জন্য—আপনার অমূল্য উপদেশের জন্য ধন্যবাদ। সত্যিই আমি কৃতজ্ঞ। আপনি ওদের ভাল জানেন। আপনি ঠিকই বলেছেন—এ বিয়ে হত না।'

ষ্ট্রিভারের হঠাৎ এই শুভ বুদ্ধি উদয়ে এবং অকৃপণ শুভেচ্ছা বর্ষণে লরি এত বিস্মিত হলেন যে, রীতিমত বোকা বনে গেলেন। ষ্ট্রিভার আবার বললেন—'আর একটিও কথা নয়। আপনার উপদেশের জন্য ধন্যবাদ। শুভ রাত্রি!'

সম্পূর্ণ ধাতস্থ হবার আগেই লরি এসে রাস্তায় নামলেন। আর ষ্ট্রিভার শোফায় দেহ এলিয়ে দিয়ে ভ্রূকুটি-কুটিল নেত্রে কড়িকাঠ গুণতে লাগলেন।

## ১২

ডাক্তার ম্যানেটের বাড়ীতে গত এক বছর ধরে সিডনী কার্টনের ভূমিকা নিছক দর্শকের। প্রায়ই আসেন যান। কিন্তু সে আপন খেয়ালে। যখন কথা কন, মানুষটি আলাপে ঝক্‌মক্ করে ওঠেন। কিন্তু সে মেজাজ আসে ক্বচিৎ কদাচিৎ। তাঁকে ঘিরে যেন দুর্ভেদ্য কুয়াশা। তার আড়ালে সূর্য আছে মনে হয় না।

কিন্তু এই বাড়ীর আশে পাশে যত পথ যত পাথর সব কিছুতেই তাঁর

নেশা। কত রাত্রি সেই পথে উদ্দেশ্যহীন ভাবে ঘুরে বেড়ান। মদ যখন শান্তি দিতে পারে না মনে, এই সব পথে ঘুরে বেড়ান অতৃপ্ত প্রেতের মত। ভোরের আলোয় তাঁর সঙ্গিহীন ভ্রাম্যমান দেহটি চোখে পড়ে। তার পর যখন রোদে ঝলকিত হয়ে ওঠে চারি দিক, তখন তাঁর ঘোর কাটে। আবার সব মনে পড়ে। যা ভুলেছিলেন সব, যা তাঁর পাওয়ার অতীত তাও।

আজকাল আর রাত্রে ঘুমুতে পারেন না। যেদিন বা বিছানায় আশ্রয় নেন, তক্ষুনি উঠে পড়েন। সেই একখানি বাড়ীর আশে-পাশে ঘুরে বেড়ান উদ্‌ভ্রান্তের মত।

এমনি একদিন বিহ্বলের মত ঘুরতে-ঘুরতে সিডনী কার্টন এসে দাঁড়ালেন ডাক্তারের দরজায়। কি এক রুদ্ধ আবেগে যন্ত্রচালিতের মতই এসে পড়লেন যেন।

বাড়ীতে লুসি একা সংসারের কাজ করছিল। এই মানুষটিকে নিয়ে সে বড় বিব্রত বোধ করে। আজও একে একলা পেয়ে তার মনে অস্বস্তির অন্ত রইল না। কিন্তু কার্টনের মুখের দিকে চেয়ে লুসি আজ অবাক হল।

'আপনার শরীর বোধ হয় সুস্থ নেই মিঃ কার্টন ?'

'সত্যিই ভাল নেই। কিন্তু আমার এর চেয়ে ভাল থাকার কথাও নয় মিস ম্যানেট।'

'কেন নয় ? কেন ভাল ভাবে থাকেন না ?'

কোমল দৃষ্টি তুলে মানুষটির দিকে তাকাতেই লুসির সারা অন্তর ব্যাথায় ভরে গেল। দেখলে তাঁর দুটি চোখই অশ্রুসিক্ত। লুসি শুনলে তার অশ্রুরুদ্ধ কথা—'বড়ো দেরী হয়ে গেছে। আর ফেরবার পথ নেই আমার। এখন কেবল নেমে যাওয়া। ধাপে-ধাপে নীচে নামা।'

টেবিলের উপর কনুই রেখে করতল দিয়ে মুখ ঢেকে বসলেন সিডনী

কার্টন। আর লুসি দেখল, সেই অপার নৈঃশব্দের মধ্যে টেবিলটি থরথর করে কাঁপছে।

এমন করে তার নারী-হৃদয় কোন দিন কারুর জন্য কাঁদেনি। সে কথা যেন মুখ না তুলেও বুঝতে পারলেন কার্টন। তেমনি ভাবেই বললেন—'আমি বড় বিচলিত হয়ে পড়েছি মিস ম্যানেট। আমায় মাপ করবেন। আমি কিছু বলতে চাই আপনাকে।'

'বলে যদি আপনার মন হাল্কা হয় মিঃ কার্টন, আপনি বলুন। আমি নিশ্চয়ই শুনব।'

'ভগবান আপনার মঙ্গল করুন মিস ম্যানেট! আপনার এ মমতা আমি ভুলব না।'

অনেকক্ষণ পরে মুখ তুললেন কার্টন। তার পর সংযত কণ্ঠে বললেন—'আমার কথা শুনে ভয় পাবেন না। মুখ ফিরিয়ে নেবেন না যেন ঘৃণায়। কত কাল আগে মরে-যাওয়া প্রেত-শরীর বয়ে বেড়াচ্ছি আজো। আমার সমস্ত জীবনটাই একটা মরীচিকা।'

'না, না, মিঃ কার্টন। আপনার উজ্জ্বল জীবন তো সামনে। আপনি আরো কত বড়—কত বড় হতে পারেন।'

'আপনি বললেন এ কথা, শুনে বড় তৃপ্তি হল। জানি সে কত মিথ্যে, কিন্তু শুনতে বড় ভাল লাগল—বড় ভাল লাগল।'

ভিতরে চাপা আবেগে পাংশুমুখে থর থর করে কাঁপছিল লুসি। কার্টন এসে তার গায়ে হাত দিয়ে দাঁড়ালেন। আপন-আপন গভীর দুঃখে দুঃখী দুটি নর-নারী একান্ত হয়ে দাঁড়াল।

'আপনার সামনে এই আমি দাঁড়িয়ে আছি মিস ম্যানেট! একটা মাতাল, অমিতাচারী, সংসারের জঞ্জাল। কিন্তু আমার ভালবাসা,—আমার ভালবাসা যদি আপনি কোন দিন হাত পেতে নিতেন, না—না, তার যোগ্য মর্যাদা আমি দিতে পারতাম না। হয়ত আপনাকেই আমি

অসম্মানে টেনে নামিয়ে আনতাম। আমার মত লোকের ওপর আপনার কোন প্রীতি থাকতে পারে না। তা আমি চাইও না। ভগবান করুন, তা যেন কখনো না হয়—কখনো না হয়।'

'আর কি করতে আমি পারি বলুন? আর কি করলে আপনার উপকারে লাগতে পারি আমি? এ বন্ধুত্বের মর্যাদা দিতে পারি'—করুণ মমতার অশ্রুতে বিগলিত কণ্ঠে লুসি বললে—'এমন করে আপনি আর কোন মেয়ের কাছে নিজেকে প্রকাশ করতে পারবেন না, তা আমি জানি। আমাকে দিয়ে কি আপনার কোন উপকারই হতে পারে না মিঃ কার্টন?'

কার্টন মাথা নাড়লেন। তার পর বললেন—'না, মিস ম্যানেট। আর কেউ আমার কথা জানবে না। শুধু আপনি জেনে রইলেন যে, এই দুর্ভাগা মানুষটার স্তিমিত চেতনা আপনার কাছে স্ফুলিঙ্গ পেয়ে একবার মাত্র জ্বলে উঠেছিল। আপনি আমার স্বর্গের স্বপ্ন। স্বপ্ন বটে কিন্তু স্মৃতিতে অক্ষয়।'

'শুধু স্বপ্ন?'

'তাই বটে। তবু আমার কাছে তার দাম অনেক।'

'সে দুর্ভাগ্য আমারও বড় কম নয়। আমার সংস্পর্শে এসে আপনি অসুখী হলেন। আমাদের দেখা না হওয়াই বোধ হয় ভাল ছিল।'

'ও কথা বলবেন না। আপনার সঙ্গ পেয়ে আমার ভাল না হোক মন্দের ভয় ঘুচে গেল।'

লুসি ম্যানেটের করচুম্বন করলেন সিডনী কার্টন। বিদায় নেবার জন্যে প্রস্তুত হয়ে বললেন—'আমার কথায় কোন ক্ষোভ রাখবেন না মিস ম্যানেট! জীবনের পথ চলতে কত কথা কানে আসে, এও তার একটি। আর কোন দিন এ কথা আমি উচ্চারণ করব না। যেদিন

মৃত্যু এসে দাঁড়াবে শিয়রে, সেদিন এই সান্ত্বনা নিয়ে যাব যে, একটি নিষ্পাপ নারী-হৃদয়ে আমার দুঃখের কাহিনী জমা হয়ে রইল আর এই দুর্ভাগার জন্যে ক্লান্তিহীন ক্ষমা। ভগবান আপনার অশেষ মঙ্গল করুন।' —বলে সিডনী কার্টন সেদিনের মত বিদায় নিলেন।

## ১৩

টেলসন ব্যাঙ্কের বাইরের দরজার কাছে একখানা টুল নিয়ে বসে থাকে জেরেমিয়া। পাশে থাকে তার ছেলে জেরি। অফিসের সময় এই রাস্তায় লোকের ভিড়ের অন্ত থাকে না। বিরাম থাকে না হৈ-চৈ কলরবের।

শুধু সেই অবিরাম জনস্রোত আর ব্যস্ততার মধ্যে টেলসন ব্যাঙ্কের প্রহরী দাঁতে কাঠি গুঁজে চুপচাপ সব লক্ষ্য করে।

এমনি একদিন বসে থাকতে থাকতে বিরাট হৈ-চৈ শুনে জেরেমিয়া উঠে এল। দেখলে একখানা শব-টানা গাড়ীর পিছনে হৈ-হৈ করে লোক ছুটছে। একটা গোলমাল পাকানোর সম্ভাবনায় দোকানদাররা ঝাঁপ নামাচ্ছে ভয়ে ভয়ে। মারমুখো জনতাকে ভয় করে কিনা সবাই।

সব গণ্ডগোল ছাপিয়ে শুধু দুটো কথা বার বার কানে এল জেরেমিয়ার। স্পাই! স্পাই!

শুনে তার অবধি রক্তে আগুন লাগল। কাছাকাছি একটা লোককে পেয়ে সাগ্রহে জিজ্ঞাসা করল তাকে—'ব্যাপার কি ভাই? এত হল্লা কিসের?

'কে জানে!'

জেরেমিয়া আর একজনকে জিজ্ঞাসা করল।

উত্তেজনায় লোকটার গলা কাঁপছিল। বললে—'কি ব্যাপার জানি না। এক জন গুপ্তচর মরেছে। তাকে নিয়েই হৈ-চৈ লেগেছে।'

শেষ অবধি ওয়াকিবহাল লোকের কাছে পাকা খবর পেলে জেরেমিয়া।

লোকটার নাম ছিল রজার।

'স্পাই বুঝি?'

'সাংঘাতিক, স্পাই।'

'মরে গেছে?'

আর কে সাড়া দেয় কথার! সমুদ্র-গর্জনের মত জনতা তখন চেঁচাচ্ছে—'টেনে বার কর গাড়ী থেকে। টেনে বার কর।'

বলার সঙ্গে সঙ্গে উন্মত্ত জনতা গাড়ী দুটোর উপর ঝাঁপিয়ে পড়ল। যে লোকটা শবযাত্রী সেজে যাচ্ছিল সে ভয়ে চম্পট দিল পাশের গলি দিয়ে।

জনতা মহা আনন্দে লোকটার পোষাক ছিঁড়ে টুকরো টুকরো করে চারি দিকে ছড়িয়ে দিল। আশে-পাশে দোকানীরা ভয়ে তাড়াতাড়ি দোকানপাট বন্ধ করে দিতে লাগল। সে-যুগে এই উচ্ছৃংখল জনতাকে লোকে দুর্দান্ত রাক্ষসের মত ভয় করত। যে-কোন-কিছু করতে তাদের বাধত না। এক দল বললে—'বার কর মড়াটাকে।' আর এক দল বললে—'দূর্, চ' না টেনে নিয়ে।'

সঙ্গে সঙ্গে জনা আষ্টেক লোক গাড়ীর ভিতরে ঢুকে পড়ল—জনা বারো রইল বাইরে আর ছাদের উপরে যত জন ধরল উঠে পড়ল। এই দলে যোগ দিল জেরেমিয়া।

সরকারের লোক শবযাত্রায় জনতার এই অন্যায় হস্তক্ষেপে মৃদু প্রতিবাদ জানাতে এসেছিল, কিন্তু লোক ক্ষেপে তাকেই নদীর জলে ফেলে দেবার ভয় দেখালে। লোকটিও ভয়ে নিজের পথ দেখল।

গগনবিদারী চীৎকারে প্রাণে আতংক লাগিয়ে মদমত্ত জনতা অগ্রসর হতে লাগল। আর প্রতি পদক্ষেপেই স্ফীত হতে লাগল জনতার কলেবর। শেষ অবধি জনতা জোর করে গিয়ে ঢুকল গীর্জার কবরখানায়।

কিন্তু উচ্ছৃংখল জনতার তৃপ্তি হল না এটুকুতে। তখন সুরু হল নিরীহ পথচারীদের উপর হামলা। কত নিরীহ পথচারী যে জনতার হাতে নিগৃহীত হল তার ইয়ত্তা রইল না। তার পর আমোদের শেষ পরিণতি হল লুঠতরাজে। দোকান-বাড়ী ভেঙে লুটপাট করলে জনতা, রাস্তার মোড়ের রেলিং ভেঙ্গে তাই অস্ত্র হিসেবে ব্যবহার করতে লাগল। হঠাৎ খবর রটে গেল পুলিশ আসছে। ব্যস্, সঙ্গে সঙ্গে জনতাও পাতলা হতে হতে একেবারে মিলিয়ে গেল। হয়ত সৈন্যরা এসেছিল শেষ পর্যন্ত—হয়ত আসেই নি। কিন্তু ক্ষিপ্ত জনতার রীতিই এই।

জেরেমিয়া শেষ পর্যায়ে এই উন্মত্ত জনতার দলে ছিল না। জনতা বাইরে গেলে সে একলা কবরখানায় বসে রইল। সেখানকার শান্ত নির্জন পরিবেশের প্রলেপে তার উত্তেজনা ক্রমশঃ প্রশমিত হয়ে এল। তখন ব্যাঙ্ক বন্ধ হওয়ার আগেই যাতে সেখানে পৌছতে পারে, সেই উদ্দেশ্যে কদমে-কদমে পা বাড়ালে। এসে দেখলে, ছেলে নিজের জায়গাটি ছেড়ে যায়নি কোথাও। কেউ তাকে খোঁজও করেনি। ব্যাঙ্ক বন্ধ হলে কেরাণী বাবুরা যে-যার বাড়ী চলে গেলে বাপ ও ছেলে বাড়ীর দিকে রওনা হল।

রাত্রে খাওয়ার সময় স্ত্রী জিজ্ঞেস করল—'রাত্রে বাইরে যাবে নাকি ?'

'হ্যাঁ।'

'আমিও তোমার সঙ্গে যাব, বাবা ?'—বায়না ধরলে ছেলে।

'না না—আমি যাচ্ছি মাছ ধরতে। তোর মা জানে। তুই কাথায় যাবি ? তুই না ঘুমুলে আমি যাবই না জেরি।'

রাত গভীর হলে জেরি শুতে গেল। তার পর কতক্ষণ জেগে রইল জরেমিয়া। একটা বাজতে যাত্রার উদ্যোগ করল সে। পকেট থেকে াবী নিয়ে আলমারী খুললে। একটি থলে, দড়ি, শাবল, শেকল—এই াতীয় আরো অনেক মাছ ধরবার সাজ-সরঞ্জাম বার করলে। তার পর জনিষগুলি গুছিয়ে নিয়ে ঘরের আলো নিবিয়ে ঘর থেকে বেরিয়ে ড়ল।

জেরি এতক্ষণ ঘুমের ভাণ করে জেগে শুয়েছিল। বাপ বার হয়ে াওয়া মাত্র সেও উঠে পিছু নিল বাপের। অন্ধকারে গা-ঢাকা দিয়ে ড় ছেড়ে সিঁড়ি পেরিয়ে সটান রাস্তায় এসে নামল। ফিরে বাড়ী াকার কোন অসুবিধে নেই। নানা ভাড়াটের বাস বাড়ীটিতে। দর দরজা সারা রাত হাট হয়ে খোলাই থাকে।

বাপ যাতে না দেখতে পায়, ভয়ে-ভয়ে দেয়াল ঘেঁসে পা টিপে-পে এগুতে লাগল জেরি। ইতিমধ্যে আর এক জন লোক এসে বাপের ঙ্গে যোগ দিয়েছে, দু'জনে একসঙ্গে আগে-আগে যাচ্ছে।

আধ ঘণ্টা হাঁটার পর তারা মিটি-মিটি আলো আর পাহারাওয়ালাদের এলাকা ছাড়িয়ে নির্জন রাস্তায় এসে পড়ল। এইখানে আরও এক-জন যাগ দিলে তাদের সঙ্গে।

চলতে চলতে রাস্তার ধারে এক উঁচু বাঁধের গায়ে এসে গতি রুদ্ধ হল াদের। বাঁধের পাড়ে লোহার রেলিং দেওয়া ইটের গাঁথুনি। বাধের ীর্ঘ কালো ছায়া পড়েছে রাস্তায়। তারা রাস্তা ছেড়ে একটি কানা-লিতে ঢুকল। গলির দিকটায় বাঁধের যে অংশ পড়েছে তার উচ্চতা আট কি দশ ফিট হবে। জেরি সবিস্ময়ে দেখল, তার বাবা লোহার গেট টপকে ভিতরে লাফিয়ে পড়ল—তার পর সঙ্গী দু'জনও। তারা

মাটিতে পড়ে কয়েক মিনিট নিশ্চল হয়ে রইল—তার পর হামাগুড়ি টেনে সামনের দিকে এগিয়ে যেতে লাগল।

জেরিও তাদের পদাংক অনুসরণ করল। অগ্রবর্তী দল দীর্ঘ ঘাস ঠেলে গুঁড়ি মেরে চলেছে। এটি গীর্জা-সংলগ্ন কবর-প্রান্তর। গীর্জাটাকে স্তিমিত আলোয় দেখাচ্ছিল বিরাটকায় দৈত্যের মত। জেরির গা ছম-ছম করতে লাগল। তিন জন খানিকটা হামা টেনে গিয়ে উঠে দাঁড়াল। তার পর সুরু হল তাদের কাজ।

প্রথমে খোন্তা পরে শাবল—দ্রুত-হাতে কাজ করতে লাগল তারা। এই শ্মশান-নিস্তব্ধতায় গীর্জা-ঘড়ির বিশ্রী আওয়াজ শুনে ভয়ে জেরির চুল খাড়া হয়ে উঠল—ছুট দিল সে সেখান থেকে। কিন্তু তক্ষুনি কৌতূহলের তাড়নায় ফিরে আসতে বাধ্য হল। গেটের ফাঁক দিয়ে উঁকি মেরে দেখল—তখনও অবিশ্রান্ত কাজ করে চলেছে তারা। স্ক্রু খোলার শব্দ পেল জেরি—ক্রমশঃ মাটি ফাঁক হয়ে গেল—এইবার কফিনের বাক্সের ডালা খুলতে লাগল তার বাবা। দেখে এত ভয় পেল জেরি যে, আবার সে ছুটতে লাগল ঊর্ধ্বশ্বাসে এবং এক মাইলের আগে আর থামল না। থামল যখন দম নেওয়ার প্রয়োজন হল। আর মনে হল কফিনের লোকটা বুঝি তাকে পিছনে তাড়া করে আসছে। এই প্রবল আতংক পিছে নিয়ে জেরি ছুটতে ছুটতে একেবারে বাড়ী—সিঁড়ি টপকে নিজের ঘরে এসে বিছানায় লাফিয়ে পড়ল। ভয়ে মুখ গুঁজে শুতেই চোখের পাতা সীসের মত ভারী হয়ে এল ঘুমে। তার পর মনে রইল না কিছু।

পরের দিন সকালে খাওয়ার সময় পাতে মাছ পড়ল না। এ নিয়ে কোন উচ্চবাচ্য করলে না জেরি। যথাসময়ে হাত-মুখ ধুয়ে বেশ পরিবর্তন করে বাপ ছেলেকে নিয়ে রোজকার মত কাজে চলল।

'না না—আমি যাচ্ছি মাছ ধরতে। তোর মা জানে। তুই কোথায় যাবি? তুই না ঘুমুলে আমি যাবই না জেরি।'

রাত গভীর হলে জেরি শুতে গেল। তার পর কতক্ষণ জেগে রইল জেরেমিয়া। একটা বাজতে যাত্রার উদ্যোগ করল সে। পকেট থেকে চাবী নিয়ে আলমারী খুললে। একটি থলে, দড়ি, শাবল, শেকল—এই জাতীয় আরো অনেক মাছ ধরবার সাজ-সরঞ্জাম বার করলে। তার পর জিনিষগুলি গুছিয়ে নিয়ে ঘরের আলো নিবিয়ে ঘর থেকে বেরিয়ে পড়ল।

জেরি এতক্ষণ ঘুমের ভাণ করে জেগে শুয়েছিল। বাপ বার হয়ে যাওয়া মাত্র সেও উঠে পিছু নিল বাপের। অন্ধকারে গা-ঢাকা দিয়ে ঘড় ছেড়ে সিঁড়ি পেরিয়ে সটান রাস্তায় এসে নামল। ফিরে বাড়ী ঢোকার কোন অসুবিধে নেই। নানা ভাড়াটের বাস বাড়ীটিতে। সদর দরজা সারা রাত হাট হয়ে খোলাই থাকে।

বাপ যাতে না দেখতে পায়, ভয়ে-ভয়ে দেয়াল ঘেঁসে পা টিপে-টিপে এগুতে লাগল জেরি। ইতিমধ্যে আর এক জন লোক এসে বাপের সঙ্গে যোগ দিয়েছে, দু'জনে একসঙ্গে আগে-আগে যাচ্ছে।

আধ ঘণ্টা হাঁটার পর তারা মিটি-মিটি আলো আর পাহারাওয়ালাদের এলাকা ছাড়িয়ে নির্জন রাস্তায় এসে পড়ল। এইখানে আরও একজন যোগ দিলে তাদের সঙ্গে।

চলতে চলতে রাস্তার ধারে এক উঁচু বাঁধের গায়ে এসে গতি রুদ্ধ হল তাদের। বাঁধের পাড়ে লোহার রেলিং দেওয়া ইটের গাঁথুনি। বাধের দীর্ঘ কালো ছায়া পড়েছে রাস্তায়। তারা রাস্তা ছেড়ে একটি কানা-গলিতে ঢুকল। গলির দিকটায় বাঁধের যে অংশ পড়েছে তার উচ্চতা আট কি দশ ফিট হবে। জেরি সবিস্ময়ে দেখল, তার বাবা লোহার গেট টপকে ভিতরে লাফিয়ে পড়ল—তার পর সঙ্গী দু'জনও। তারা

মাটিতে পড়ে কয়েক মিনিট নিশ্চল হয়ে রইল—তার পর হামাগুড়ি টেনে সামনের দিকে এগিয়ে যেতে লাগল।

জেরিও তাদের পদাংক অনুসরণ করল। অগ্রবর্তী দল দীর্ঘ ঘাস ঠেলে গুঁড়ি মেরে চলেছে। এটি গীর্জা-সংলগ্ন কবর-প্রান্তর। গীর্জাটাকে স্তিমিত আলোয় দেখাচ্ছিল বিরাটকায় দৈত্যের মত। জেরির গা ছম-ছম করতে লাগল। তিন জন খানিকটা হামা টেনে গিয়ে উঠে দাঁড়াল। তার পর সুরু হল তাদের কাজ।

প্রথমে খোন্তা পরে শাবল—দ্রুত-হাতে কাজ করতে লাগল তারা। এই শ্মশান-নিস্তব্ধতায় গীর্জা-ঘড়ির বিশ্রী আওয়াজ শুনে ভয়ে জেরির চুল খাড়া হয়ে উঠল—ছুট দিল সে সেখান থেকে। কিন্তু তক্ষুনি কৌতূহলের তাড়নায় ফিরে আসতে বাধ্য হল। গেটের ফাঁক দিয়ে উঁকি মেরে দেখল—তখনও অবিশ্রান্ত কাজ করে চলেছে তারা। স্ক্রু খোলার শব্দ পেল জেরি—ক্রমশঃ মাটি ফাঁক হযে গেল—এইবার কফিনের বাক্সের ডালা খুলতে লাগল তার বাবা। দেখে এত ভয় পেল জেরি যে, আবার সে ছুটতে লাগল উর্ধশ্বাসে এবং এক মাইলের আগে আর থামল না। থামল যখন দম নেওয়ার প্রযোজন হল। আর মনে হল কফিনের লোকটা বুঝি তাকে পিছনে তাড়া করে আসছে। এই প্রবল আতংক পিছে নিযে জেরি ছুটতে ছুটতে একেবারে বাড়ী—সিঁড়ি টপকে নিজের ঘরে এসে বিছানায লাফিযে পড়ল। ভযে মুখ গুঁজে শুতেই চোখের পাতা সীসের মত ভারী হযে এল ঘুমে। তার পর মনে রইল না কিছু।

পরের দিন সকালে খাওয়ার সময় পাতে মাছ পড়ল না। এ নিয়ে কোন উচ্চবাচ্য করলে না জেরি। যথাসময়ে হাত-মুখ ধুয়ে বেশ পরিবর্তন করে বাপ ছেলেকে নিযে রোজকার মত কাজে চলল।

## ১৪

প্যারিসের সেই মদের দোকান আজকাল খোলে সকাল সকাল। ভোর ছটার আগেই ভেতরে লোক ভিড় করে। শিক-লাগান জানালার বাইরে থেকে বিবর্ণ চোয়াড়ে লোকগুলো উঁকি-ঝুঁকি মারে।

সবই জমজমাট চলছে। শুধু একটি লোক নেই। সে মালিক। আর এমন সব খদ্দের যে, দোকানে এত ভিড় সত্বেও কেউ দোকানের মালিকের খবর জিজ্ঞাসা করে না। শুধু তাই কি, একবার তাকিয়েও দেখে না কেউ সেই শূন্য আসনটির দিকে, যেখানে মাদাম ত্যফর্জ বসে একলা মদ দিচ্ছেন,—গুণে নিচ্ছেন পয়সা।

কেমন যেন সব ছাড়া-ছাড়া ভাব। যেন মন নেই, মন নেই। রাজার গুপ্তচরেরা সর্বত্র নজর রাখে। তারাও মাঝে মাঝে উঁকি মারে। কিন্তু কিছুই যেন ধরতে-ছুঁতে পারে না এই দোকানের। যে যার ইচ্ছা মত মদ খায়—বসে বসে টেবিলে আঁক কাটে, তাসের আড্ডা ঝিমিয়ে থাকে। আর নির্জীবের মত বসে মেয়েটি কেবল জামার হাতা বোনে। আর মাথা নামিয়ে সতর্ক হয়ে কি যেন শোনে।

এমনি করে বেলা গড়িয়ে যায়। দুপুরের দিকে মালিক আর এক-জন সঙ্গী নিয়ে এসে দোকানে ঢুকল।

একবার চকিতে সবাই মুখ তুললে। তার পর আবার যে যার ইচ্ছা মত বসে রইল। যারা মুখ তুলেছিল সবাই একবার এদিক-ওদিক চেয়ে মুখ ফিরিয়ে নিলে।

'কেমন আছ ভাই সব ?.ভাল ত ? হাওয়া বড়ই খারাপ পড়েছে।' স্ত্রীর কাছে পরিচয় করিয়ে দিল সঙ্গীর। বললে—'এক গ্লাস মদ দাও ওকে।'

লোকটি জামার ভেতর থেকে একখানা কালো রুটি বার করলে। সেই রুটি চিবুতে চিবুতে মদ খেতে লাগল।

খাওয়া শেষ হলে দোকানদার বন্ধুকে বললে—'ঘর দেখিয়ে দি, চল। পছন্দ হবে নিশ্চয়ই।'

মদের দোকান থেকে বেরিয়ে উঠোন। উঠোন পেরিয়ে খাড়া সিঁড়িপথে উঠে সেই ছাদ-লাগোয়া ঘর। একদিন এই ঘরেই বসে এক জন বিস্মৃতস্মৃতি বৃদ্ধ জুতো সেলাই করত আপন মনে। ছোট মেয়ের পায়ের জুতো।

আর তিন জন আগে এসেই বসে ছিল। এখন সঙ্গীকে নিয়ে এসে ত্যফর্জ সতর্ক ভাবে দরজা ভেজিয়ে দিয়ে চাপা গলায় বলল—'এইবার বল।'

নীল টুপিটা হাতে নিয়ে কপালের ঘাম মুছে লোকটি বললে—'কোথা থেকে সুরু করব?'

'একেবারে গোড়া থেকে।'

লোকটি শুরু করে তার কাহিনী:

'গত বছর গরম কালে লোকটাকে আমি মারকুইসের গাড়ীর নীচে শেকলে ঝুলতে দেখেছিলাম। সন্ধ্যে হয়-হয়। সূর্য ডুবু-ডুবু। মারকুইসের গাড়ী পাহাড় ঠেলে উঠছিল। আমি হাতের কাজ রেখে সরে দাঁড়াতেই দেখলুম একটা লোক গাড়ীর তলায় শেকলে ঝুলছে।'

'এর আগে তাকে দেখেছিলে কখনো?'

'না, না।'

'এত দিন পরে লোকটাকে চিনতে পারলে কি করে?'

'তার লম্বা চেহারা দেখে। সেদিনও সন্ধ্যায় মারকুইস জিজ্ঞাসা করেছিলেন—কেমন দেখতে দেখ তো। আমি বলেছিলাম—'ভূতের মত ঢ্যাঙা।'

'তোমার বলা উচিত ছিল বেঁটে।'

'আমি কি তখন জানতাম স্পাই। আর তখনো তো মারকুইসকে খুন করেনি সে। তেমন কিছু বলেওনি আমাকে। আমিও নিজের কোন পরিচয় দিইনি।'

'বেশ করেছিলে। তার পর।'

মুখ-চোখে একটা রহস্যের মায়াজাল সৃষ্টি করে লোকটি আবার সুরু করল—'সেই থেকে লোকটা যেন কোথায় হারিয়ে গেল। কত খোঁজাখুঁজি করেছি। ন—দশ—এগার মাস কেটে গেল।'

'সেদিন আমি পাহাড়ের পথে কাজে ব্যস্ত—সেদিন সূর্য তেমনি ডুবু-ডুবু। কাজের শেষে গাঁয়ে ফিরে আসার জন্য যন্ত্রপাতি জড় করছিলাম। অন্ধকার বেশ জমাট হয়ে এসেছে। হঠাৎ চোখ তুলে সামনে তাকাতেই দেখি, পাহাড়ের উপর থেকে ছ'জন সৈন্য নেমে আসছে। আর তাদের মাঝখানে তেমনি ঢ্যাঙা একটি লোক। হাত পিছমোড়া করে বাঁধা। আমি এক পাশে সরে দাঁড়ালাম। কাছ বরাবর আসতেই লোকটাকে চিনতে পারলাম। সেও চিনতে পারলে আমায়।

'আমি যে তাকে চিনি, কিম্বা সে যে আমায চেনে তেমন ভাব আমরা কেউ-ই দেখাইনি। চোখে-চোখে আমাদের পরিচয় হল। আমি তাদের পিছু-পিছু যেতে লাগলাম। এমন আঁট করে দড়ি দিয়ে বেঁধেছিল লোকটাকে যে তার হাত দুটো ফুলে ঢোল হয়ে উঠেছিল। পায়ের কাঠের জুতো-জোড়া একটু বড়—খুঁড়িয়ে খুঁড়িয়ে হাঁটছিল সে। সৈন্যরা বন্দুকের গুঁতো মেরে-মেরে তাড়িয়ে নিয়ে চলছিল তাকে।

'তাদের সঙ্গে পাল্লা দিতে না পারায় পাহাড় থেকে নামতে গিয়ে মুখ থুবড়ে পড়ে গেল সে। সৈন্যরা হেসে উঠল—টেনে তুলল তাকে। মুখ দিয়ে তার রক্ত পড়ছিল। সারা মুখ ধুলোয় মাখা হয়ে গেছে। কিন্তু

মুখ মোছবার ক্ষমতা নেই। তার দুর্দশায় সৈন্যদের আমোদ দেখে কে! তারা তাকে গাঁয়ে নিয়ে এল—গাঁয়ের লোকেরা ছুটে দেখতে এল তাকে। তার পর জেলখানায় নিয়ে গেল। গাঁয়ের লোকেরা দেখল—জেলের ফটক খুলে গেল। আর সেই রাতের গাঢ় অন্ধকারে কারাগার যেন দৈত্যের মত বিরাট হাঁ করে গিলে ফেলল তাকে।'

এতখানি হাঁ করে লোকটা আবার শব্দ করে মুখ বন্ধ করলে। ব্যাপারটা পরিষ্কার করে বুঝিয়ে দিলে সে।

'গাঁয়ের লোকেরা ফিরে গেল। সেখান থেকে ফিরে সব জমায়েত হল ঝরণার ধারে। কানাকানি হতে লাগল কত রকম। তার পর এক সময় ঘুমিয়ে পড়ল সারা গাঁ। জেলের লোহার গরাদের আড়ালে তালাবন্দী মানুষটার কথা দুঃস্বপ্ন হয়ে রইল সারা রাতের ঘুমে। জেলে যে একবার ঢোকে, জীবন্ত আর সে কখনো ফেরে না। পরের দিন সকালে রুটি খেয়ে যন্ত্রপাতি কাঁধে করে কাজে যাওয়ার আগে জেলের চার পাশটা একবার ঘুরে দেখে আসতে গেলাম। দেখলাম, ঐ উঁচুতে লোহার খাঁচায় রক্তাক্ত ধূলিমাখা লোকটা বসে আছে। হাতে তার শেকল। আমার দিকে চেয়ে সে হাত নাড়তে লাগল। তাকে ডাকতেও সাহস হল না আমার।'

জ্যাফর্জ আর বাকি তিন জন মুখ-চাওযাচায়ি করল। দৃষ্টিতে দৃষ্টিতে প্রতিহিংসার আগুন।

'বলে যাও—থেম না'—বললে জ্যাফর্জ।

'কদিন লোকটা রইল সেই লোহার খাঁচায়। গায়ের লোকেরা চুরি-চামারি করে দেখা-সাক্ষাৎ করত তার সঙ্গে। কিন্তু দূর থেকে। কাছে ঘেঁসত না। দিনের কাজ শেষ হলে ঝরণার ধারে জটলা চলত কিন্তু সবার চোখ মন পড়ে থাকত সেই বন্দিশালার দিকে। কানাকানি হত, হয়তো বা লোকটাকে ফাঁসীতে লটকাবে না। রাজার কাছে আপীল

হয়েছে। মারকুইসের গাড়ীর নীচে পড়ে রাস্তায় ছেলে মরে যেতে লোকটি রাগে উন্মত্ত হয়ে গিয়েছিল। তাই সে খুন করেছে। রাজার কাছে আপীল হয়েছে শুনেছি। সত্যি কি না জানি না।'

'সে কৃতিত্ব কার জান? ঘোড়ার লাথি আর দারোয়ানের চাবুক খেয়ে গ্যফর্জ সেই আপীল পৌছে দিয়েছে স্বয়ং রাজার হাতে।'

'ও কথা থাক। তুমি বল তোমার গল্প।'

'মারকুইস ছিলেন জমিদার। প্রজাদের মা-বাপ। তাদের মনিব। তাকে যে খুন করেছে তার ফাঁসী হবেই হবে। কত গুজব রটল মুখে-মুখে। রবিবার রাত্রে সারা গাঁ যখন ঘুমে অচৈতন্য তখন সৈন্যেরা এল। সারা রাত চলল মজুরদের মাটি খোঁড়া—হাতুড়ী পেটা। চলল সৈন্যদের হাসি আর গানের হল্লা। সকালে সবাই দেখলে ঝরণার ধারে মস্ত উঁচু এক ফাঁসী কাঠ তৈরী হয়েছে। গাঁয়ের লোকের কাজে ছেদ পড়ল। সবাই এসে জড় হতে লাগল সেখানে। গোয়াল থেকে গরু বের করলে না কেউ।'

'আজ সব ছুটি। তার পর দুপুর বেলা ড্রাম বেজে উঠল। লোহার শেকলে বাঁধা কয়েদীকে নিয়ে এল সৈন্যরা ঘিরে। মুখে একটা কাপড় গোঁজা, যাতে না কথা বলতে পারে। মুখটা হাঁ হয়ে আছে, যেন হাসছে। ফাঁসীকাঠের মাথায় খুনের ছুরীর ফলাখানা আকাশের দিকে তোলা। সেইখানেই ফাঁসীতে লটকে দিল ওরা লোকটাকে। চল্লিশ ফুট উঁচুতে দেহটা ঝুলতে লাগল ফাঁসীকাঠে। দুলতে লাগল হাওয়ায়।'

'সে কি বীভৎস দৃশ্য! ছেলেরা মেয়েরা জল আনতে যেতে পারে না ঝরণার ধারে। সন্ধ্যায় কে আসবে সেখানে গল্প করতে! পরের দিন সন্ধ্যা নাগাদ আমি চলে এসেছি। যখন আসি তখন সূর্য পাটে বসেছেন। পাহাড় থেকে একবার পিছনে তাকিয়ে দেখেছিলাম। সেই প্রেত-ছায়া দীর্ঘ হয়ে গীর্জার চূড়া ঢেকে ফেলেছে। ঢেকে ফেলছে জেল-খানা। সারা পৃথিবীর গায়ে যেন লেপটে গেছে। এক রাত আধ দিন

একলা হেঁটেছি। তার পর এই বন্ধুর সঙ্গে দেখা। তার সঙ্গেও বাকিটা দিন আর পুরো একটি রাত কখনো ঘোড়ায় কখনো হেঁটে এসেছি।'

অনেকক্ষণ কেউ-ই কথা কইলে না। অবশেষে হ্যফর্জ বললে,—'একটু বাইরে গিয়ে দাঁড়াও না ভাই। আমরা দুটো কথা কয়ে নি।'

'তাতে কি হয়েছে। এই আমি যাচ্ছি।'—ঘরের বাইরে গেল লোকটি।

'তোমার কি মত? খাতায় নাম লেখাবে নাকি?'

'অর্থাৎ মরবার জন্য প্রস্তুত হতে বলছ?'

'বরং মাদামের ওপর ভার দাও।'

সবাই সায় দিল এ প্রস্তাবে।

'চাষাটাকে কি এখনই ফেরৎ পাঠিয়ে দেবে? লোকটি কিন্তু ভারী সরল। একটু বিপজ্জনক নয় কি?'

'ও কিছুই জানে না'—হ্যফর্জ বললে—'আমি ওর ভার নিচ্ছি। থাকবে আমার কাছে। তারপর গ্রামে পাঠিয়ে দেব। ও রাজা রাণীকে দেখতে চায়। দেখুক না রবিবারে।'

'সে কি? রাজা-রাণীকে দেখলে বিগড়ে যাবে না তো?'

'দুধের তেষ্টা জাগাতে হলে বেড়ালকে দুধ দেখাতে হবে। শিকার না চিনলে কার ওপর ঝাঁপিয়ে পড়বে কুকুর। কাকে টুকরো টুকরো করবে রাগে?'

লোকটি সিঁড়িতে বসে ঢুলছিল। তাকে বিছানায় শুয়ে আরাম করতে বলে নীচে নেমে গেল সবাই।

১৫

রবিবারে জ্যাকুজকে রাজা-রাণী দেখিয়ে খুশী-মনে বিদায় দিলে স্যফর্জ। তার পর স্ত্রীকে নিয়ে গাড়ী করে ফিরলে। সন্ধ্যার অন্ধকারে চারিদিক গা-ঢাকা হয়ে এসেছে। সেই অন্ধকার দিগ দিগন্ত ছেয়ে ফেলেছে। যে গ্রামে হাঁটা-পথে চলেছে জ্যাকুজ, সেই গ্রামের এক ঝরণার ধারে চল্লিশ ফুট উঁচুতে একটা গলিত মৃতদেহ শূন্যে ঝুলছে। আর ঝরণার জল পচে যাচ্ছে দুর্গন্ধে। স্পাই বলে, মড়ার মুখে নাকি প্রতিহিংসার তৃপ্তি দেখছে তারা। যেমন দেখেছিল একদিন রাত্রে এক জন দাম্ভিক জমিদারের মুখে মৃত্যু-ভয়ের বীভৎসতা।

এই সব নানা কথা ভাবতে ভাবতে গাড়ী এসে থামল প্যারিব উপকণ্ঠে। সীমান্ত রক্ষীদের আস্তানায় জ্বলে উঠল লণ্ঠনের সারি। সুরু হল পরীক্ষা, পর্যবেক্ষণ, প্রশ্নোত্তরের পালা। স্যফর্জের সঙ্গে দু'-এক জন পুলিশের ঘনিষ্ঠ জানা-শোনা। তাদের সঙ্গে সামান্য কথাবার্তা কয়ে আবার গাড়ী নিয়ে এগিয়ে গেল স্যফর্জ বাসার দিকে। গলির মুখে গাড়ী রেখে দু'জনে পায়ে হেঁটে গলির কাদা আর ময়লা ভেঙ্গে আসতে লাগল।

'পুলিশের সঙ্গে কি কথা হল?'—স্বামীকে জিজ্ঞেস করলে মাদাম।

বললে—'আমাদের এদিকে নতুন স্পাই এসেছে। আরো নাকি আসবে। তবে একজনকে চেনে সে।'

'লোকটি কে?'

'জাতে ইংরেজ। নাম জন বরসাদ।'

'চেহারা কেমন ?'

'বয়স হবে চল্লিশের কাছাকাছি। লম্বায় পাঁচ ফুট ন' ইঞ্চি। চুল কালো—গায়ের রং ময়লা। চেহারাটি মোটামুটি সুন্দর। চোখের মণি কালো—মুখ সরু লম্বা। নাক বঁড়শীর মত বাঁকা—বাঁ দিকে একটু হেলান। অর্থাৎ মুখে শয়তানি ছাপ মাখান।'

'যা বর্ণনা দিলে কাল দেখলেই চিনতে পারব'—কথা বলতে বলতে তারা এসে মদের দোকানে ঢুকল।

স্বর্ণজ মুখে পাইপ পুরে পায়চারী করতে লাগল আর স্ত্রী সারা দিনের রোজগারের হিসেব মেলাতে বসল।

গুমোট গরম রাত। আষ্টেপৃষ্ঠে বন্ধ। নোংরা পরিবেশে ঘরে কেমন একটা ঝাঁঝাল দুর্গন্ধ।

'তোমায় ক্লান্ত দেখাচ্ছে। বিশ্রাম কর'—টাকা পয়সা গুলো রুমালে বাঁধতে বাঁধতে স্বামীর দিকে তাকাল মাদাম।

'যা ভিড় গেছে আজ সারা দিন। তা ছাড়া রাজ আনুগত্য দেখে একটু হতাশ হয়েও পড়েছি মনে হচ্ছে।'

'বিপ্লবের এখনও অনেক দেরী।'

'তা হোক। চূড়ান্ত হিসেব-নিকেশের পালা সাঙ্গ করতে সময় লাগবে বই কি।'

'তা বললে কি হয়। বাজ পড়ে মানুষ মরতে কি সময় লাগে ?'

'কিন্তু মেঘ বিদ্যুৎগর্ভ হয় কি একদিনে ? তারও সময় লাগে। প্রস্তুতি শেষ হলেই সুরু হয় ভূমিকম্পের তাণ্ডব। সমস্ত তচনচ করে দেয় মুহূর্তে। কিন্তু ভূমিকম্প ঘটার আগে প্রস্তুতি চলে লোক লোচনের অন্তরালে। কোন-কিছু শোনা যায় না—দেখা যায় না। এইটুকু যা সান্ত্বনা। তোমায় আমি বলছি বিপ্লব আসতে সময় লাগলেও তার উদ্যোগ-আয়োজনের বিরাম নেই। একবার চারিপাশে চেয়ে দেখ।

তাকিয়ে দেখ মানুষের মুখে। কি অসন্তোষ জমা হয়েছে সেখানে। অভাবে-অনাহারে চাবুক-খাওয়া মানুষগুলোর চোখে আগুন যেন ধিকি-ধিকি জ্বলছে নিরন্তর। আগুন কি বেশী দিন ছাই চাপা থাকবে ভাব?'

স্ত্রীর চোখের অগ্নিবর্ষী দৃষ্টিতে কি যেন দেখলে ত্যফর্জ। বললে—'কিন্তু কথাটা তা নয়। এত দেরী হলে তুমি-আমি কি দেখতে পাব? হয়ত তার আগে আমাদের গায়ে মাটি চাপা পড়বে।'

'তা হোক, তবু বিপ্লবের আগুনে আমরা আমাদের অর্ঘ্য দিয়েছি। যা কিছু করেছি, জীবনের ধন কিছুই ফেলা যাবে না। আমাদের কালেই দেখবে বিপ্লব আসবে। দেখে যাব বৈকি সেই মরণ-মহোৎসবে নব সৃষ্টির প্রলয়। কিন্তু আর নয়। রাত হয়েছে, তুমি শুয়ে পড়।'

দুপুর বেলা নিজের জায়গাটিতে বসে মাদাম আপন মনে বুনছিল, এমন সময় নতুন মানুষের ছায়া পড়ল গায়ে। চোখ তুলে তাকাবার আগেই মন বললে, এ নতুন লোক। আজ সকাল থেকে দোকানে খদ্দেরের আনাগোনার বিরাম নেই। কেউ বসে আছে, কেউ দাঁড়িয়ে। কেউ মদ খাচ্ছে, কেউ খাচ্ছে না। গুমোট গরমে মাছির উৎপাত বেড়েছে দোকানে।

মুখ তুলে দেখে সেলাই সরিয়ে রাখলে মাদাম। পাশে ছিল একটি গোলাপ। সেটি নিয়ে মাথার চুলে পরাতে পরাতে ভালো করে তাকিয়ে দেখলে।

কিম্ আশ্চর্যম্। গোলাপ ফুলটি হাতে তুলেছে মাদাম আর দোকানের সরগম যেন যাদুর মত থেমে গেল। দোকান হতে একে একে সবাই সরে পড়তে লাগল।

'সুন্দর দিন'—বললে আগন্তুক।

'তা বটে'—জবাব দিলে মাদাম।

বটেই তো। সেই হিসেব। মনে মনে মিলিয়ে নিলে সে। বয়স

চল্লিশ। পাঁচ ফুট-ন ইঞ্চি লম্বা। কালো চুল। মাটো রং, তবে চেহারাটা সুশ্রী। চোখের মণি কালো। লম্বাটে গাল, ত্যাবড়ানো মুখ। নাকের ডগাটা ঠিক তেমনি বাঁ গালের দিকে একটু বাঁকান। সারা মুখে শয়তানি ছাপ।

'এক গ্লাস মদ আর একটু ঠাণ্ডা জল।'

'সানন্দে। তবে ভাই সব একটু সাবধান।'

সৌজন্যের সঙ্গে পরিবেশন করলে মাদাম।

'চমৎকার মদ!'

এই প্রথম তার দোকানের মদের প্রশংসা করলে কেউ। আপন মনে সেলাই করে যাচ্ছে দেখে আগন্তুক একবার তার আঙ্গুলের দিকে তাকিয়ে দেখলে। তারপর তার অন্যমনস্কতার সুযোগ নিয়ে সারা ঘরখানির উপর দৃষ্টি বুলিয়ে নিল।

'চমৎকার হাত আপনার বোনায়।'

'ঐ আমার অভ্যেস।'

'প্যাটার্নটিও করেছেন ভাল।'

সহাস্য দৃষ্টি তুলে তাকালে মাদাম।

'জিনিষটা কি হচ্ছে?'

'বিশেষ কিছু নয়, সময় কাটানোর জন্য করছি।'

দুটি লোক দোকানে এসে মদের অর্ডার দিতে যাচ্ছিল। হঠাৎ নতুন লোককে দোকানে দেখে থমকে গেল—বন্ধুর খোঁজে এসেছিল এমনি একটা মিথ্যা ভান করে সরে পড়ল সেখান থেকে। দোকানে যারা ছিল তারাও সরে পড়েছে কখন। স্পাই চোখ কান খুলে রেখেছে—কিন্তু সন্দেহজনক কোন কিছু নজরে পড়ল না।

'আপনার স্বামী আছেন?'

'আছেন।'

'ছেলেমেয়ে?'

'ছেলেমেয়ে আমার নেই।'

'ব্যবসা কেমন? দেখে তো ভাল মনে হয় না?'

'বেচা-কেনা ভারী মন্দা। লোকের হাতে পয়সা নেই।'

'লোকের কথা আর বলবেন না। ওদের অভাবও যত, ওদের ওপর অত্যাচারও হয় তত। তাই বলছিলেন না আপনি?'

'ঐ রকমই বলছিলেন বটে আপনি'—ভুল শুধরে দেন মাদাম।

'মাপ করবেন,—আমিই বলেছি কথাটা। কিন্তু আপনারও কি সেই মত নয়—বলুন?'

'আমি আর আমার স্বামী'—চড়া-গলায় বললেন মাদাম—'সারা দিন মদের দোকান নিয়ে এত ব্যস্ত থাকি যে ওসব কথা ভাববার অবসর পাই না। আমাদের একমাত্র ভাবনা—বাঁচার। সকাল-সন্ধ্যা এই ভাবনা নিয়ে মাথা ঘামানোর সময় নেই। নিজের জ্বালায় মরছি, পাঁচ জনের দিকে তাকাব কখন?'

মাদামের দোকানের ছোট কাউণ্টারে কনুই রেখে মদ খেতে খেতে লোকটা সোৎসাহে গল্প করতে লাগল মাদামের সঙ্গে। যেন কত আত্মীয়, আপন জন।

'গেসপার্ডের ফাঁসীর ব্যাপারটাই ধরুন। কী মানে হয় তাকে ফাঁসী দেবার।' দরদ যেন কণ্ঠে উথলে উঠল।

'লোকে যদি খুন করতে ছুরী চালায়, তার ন্যায্য মূল্য তাকে দিতে হবে বই কি'—কাউণ্টারের এপাশ থেকে নিরুত্তাপ জবাব দিল মাদাম—'কত দাম পড়বে সে কাজের, তা তো সে জানত। দিলেও তাই।'

'এ পাড়ায় ওর জন্যে অনেকের মনে বিদ্বেষ জন্মেছে।'—খুব গোপন

কথা নিজেদের মধ্যে রাখবার জন্যে লোকটা গলার স্বর নীচু পর্দায় নামিয়ে আনল।

'তাই নাকি?'

'আপনি লক্ষ্য করেননি কিছু?'

কিন্তু সে কথার উত্তর না দিয়ে মাদাম বললে—'ঐ আমার স্বামী আসছেন।'

দোকানের মালিক দোকানে ঢুকতেই স্পাই টুপি খুলে তাকে নমস্কার করল, তারপর মুখে হাসি টেনে বললে—'শুভ দিন, জ্যাকুজ।'

হুফর্জ মাঝপথে থেমে গেল—তীক্ষ্ণ দৃষ্টিতে তাকিয়ে রইল তার দিকে।

'শুভ দিন জ্যাকুজ'—স্পাই পুনরাবৃত্তি করলে।

হুফর্জের তীব্র দৃষ্টির সামনে একটু অস্বস্তি বোধ করতে লাগল সে।

'আপনি আমাকে অন্য লোক বলে ভুল করেছেন। আমার নাম জ্যাকুজ নয়— আমার নাম হুফর্জ।'

'তাই নাকি?—অপ্রতিভ হলেও লোকটা সামলে নিলে নিজেকে।

'শুভ দিন'—

'শুভ দিন'—শুষ্ক কণ্ঠে প্রতিধ্বনি করলে হুফর্জ।

'এতক্ষণ মাদামের সঙ্গে কথা কইছিলাম। হতভাগ্য গেসপার্ডকে নিয়ে এ অঞ্চলে যথেষ্ট উত্তাপের সৃষ্টি হয়েছে।'

'কই, তেমন কথা আমায় তো কেউ বলেনি'—মাথা ঝাঁকিয়ে বললে হুফর্জ—'এ রকম ব্যাপার আমার কিছুই জানা নেই।'

এ কথা বলেই হুফর্জ চলে এল কাউণ্টারের পিছনে। স্ত্রীর চেয়ারের পিছনে হাত রেখে তাকাল সামনের দিকে। যে লোকটিকে গুলী করে মেরে ফেলতে পারলে দু'জনেই খুশী হত, তাকাল দু'জনেই সেই গুপ্তচরের দিকে।

এ রকম পরিস্থিতি অনেক গা-সওয়া হয়ে গেছে তার। পারিপার্শ্বিকের

প্রতি সম্পূর্ণ ঔদাসীন্য প্রকাশ করে পরম নিশ্চিন্ততার সঙ্গে গ্লাসের শেষ মদটুকু নিঃশেষ করে এক চুমুক জল খেয়ে আর এক গ্লাস মদের অর্ডার দিল। মাদাম মদ ঢেলে দিয়ে আবার সেলাই নিয়ে বসলেন আর সেই সঙ্গে চলল সুরের গুনগুনানি।

'এ জায়গাটা দেখছি আপনি খুব ভাল করে চেনেন অর্থাৎ আমার চেয়ে বেশী'—বললে ড্যফর্জ।

'একটুও নয়। তবে জানার আশা আছে। এখানকার কাঙাল-মধ্যবিত্তদের সম্বন্ধে আমার ভারী কৌতূহল।'

ড্যফর্জ অস্ফুট ধ্বনি করে উঠল।

'মঁসিয়ে ড্যফর্জ, কথা বলতে বলতে আপনার নামের সঙ্গে জড়িত একটা মজার ঘটনা মনে পড়ে গেল।'

'তাই নাকি ?'

'হ্যাঁ। ডাঃ ম্যানেট যখন ছাড়া পেলেন তাঁর পুরানো কর্মচারী হিসেবে তাঁর দায়িত্ব আপনার হাতেই দেওয়া হয়েছিল। আপনিই তাকে গ্রহণ করেছিলেন। সেই রকম শুনেছি আমি।'

'ঠিকই শুনেছেন।'

'ডাঃ ম্যানেটের মেয়ে আপনার কাছেই এসেছিল এবং আপনার হেফাজৎ থেকে সে তার বাপকে নিয়ে গেছে ইংল্যাণ্ডে। সঙ্গে ছিল আর এক জন ভদ্রলোক—খুব ফিটফাট দেখতে—কি নাম যেন—টেলসন ব্যাঙ্কের মিঃ লরি।'

'যা শুনছেন সবই সত্যি।'

'ইংল্যাণ্ডে ডাঃ ম্যানেট আর তার মেয়েকে চিনতাম।'

'তাই নাকি ?'

'এখন আর তাদের কোন খবর পান না ?'

'না।'

মাদাম সেলাই থেকে মুখ তুলে বললে—'আমরা তার কোন খবরই জানি না। তাদের নিরাপদে ইংল্যাণ্ডে পৌছানোর খবর পেয়েছি। তার পর একখানি কি দু'খানি চিঠি। ক্রমশঃ তারা তাদের নিজের পথ বেছে নিয়েছে—আমরা আমাদের। এর পর আমাদের মধ্যে কোন চিঠি-চালাচালি হয়নি।'

'মেয়েটির শীগগির বিয়ে হবে।'

'বিয়ে হবে?'—প্রতিধ্বনি করলে মাদাম—'অমন রূপবতী মেয়ে, এত দিনে তার বিয়ে হয়ে যাওয়াই উচিত ছিল?'

'প্রেমের ব্যাপারে আপনারা ইংরেজরা বড্ড বেশী কুনো।'

'আমি যে ইংরেজ জানেন দেখছি।'

'আপনার কথার ধরণ দেখেই বুঝেছি। মুখের কথা থেকেই বোঝা যায় কে কোন্ জাতের।'

লোকটি হো-হো করে হেসে উঠল। তার পর মদের গ্লাস নিঃশেষ করে বললে ঃ

'হ্যাঁ, লুসি ম্যানেটের শীগগিরই বিয়ে হবে। বিয়ে হবে কোন ইংরেজের সঙ্গে নয় – এক জন ফরাসীর সঙ্গেই। সবচেয়ে বিস্ময়কর হল যে, লুসি নাকি মারকুইসের ভাইপোকেই বিয়ে করতে যাচ্ছে। এই মারকুইসের জন্যই গেসপার্ডের ফাঁসী হল। মারকুইসের ভাইপো ইংল্যাণ্ডে অজ্ঞাতবাস করছেন। এখন তাঁর নাম চার্লস ডার্নে।'

মাদাম অবিচলিত ভাবে বুনে যেতে লাগল। কিন্তু এই তথ্যটুকু তার স্বামীর উপর প্রভাব বিস্তার করলে সুস্পষ্ট। তার এই বিচলিত ভাব যদি স্পাই লক্ষ্য না করে থাকে তো সে স্পাই-ই নয়।

বারসাদ মদের দাম চুকিয়ে বিদায় নিল। লোকটি চলে গেলে স্বামী-স্ত্রী অনেকক্ষণ নিশ্চল হয়ে বসে রইল নিজ নিজ আসনে। যদি বারসাদ আবার ফিরে আসে।

নীচু-গলায় ডিফার্জ বললে—'লুসি ম্যানেটের সম্বন্ধে লোকটি যা-যা বলে গেল তা কি সত্যি ?'

'ও যখন বলেছে খুব সম্ভব মিথ্যা। কিন্তু সত্যিও তো হতে পারে ?'

'যদি সত্যি হয় ?'

'যদি সত্যি হয—যদি বিপ্লব আসে আমাদের জীবিত কালেই, আশা করি, মেয়েটির জন্য ভাগ্য তার স্বামীকে ফ্রান্সের সীমানার বাইরে রাখবে।'

স্বাভাবিক গাম্ভীর্যে মাদাম উত্তর দিলে এ কথার।

'ভাগ্য তাকে যেখানে নিযে যাবার নিয়ে যাবেই। যা তার কপালে লেখা আছে ঘটবেই। এই তো আমি বুঝি।'

'সবচেয়ে আশ্চর্যের ব্যাপার হল, আমাদের দরদ মেয়েটির জন্যে, মেয়েটির বাবার জন্যে। যে ঘৃণ্য কুকুরটা এই মাত্র চলে গেল তার মতই অস্পৃশ্য হয়ে রইল ওর স্বামী।'

'যখন ঘটবে, অদ্ভুত ঘটনাই ঘটবে।'

মাদাম তার সেলাই গুটিযে নিলে। স্পাইযের নির্গমনের সঙ্গে সঙ্গে মদের দোকানের স্বাভাবিক রূপটি ফিরে আসে।

দুপুর গড়িয়ে সন্ধ্যা এল। অন্ধকারের পক্ষছাযায ঢেকে গেল চারিদিক। বেজে উঠল গীর্জার ঘণ্টাধ্বনি আর দূর থেকে ভেসে আসতে লাগল মিলিটারী ড্রামের গর্জন। এমনি আর এক তিমির-ঘন রাত্রি নিশ্চিত পদক্ষেপে এগিযে আসছে। সেদিন গীর্জার ঘণ্টাধ্বনি বারুদের গর্জনে চাপা পড়ে যাবে। একটি হতভাগ্যের আর্ত চীৎকার চাপা দেবার জন্য আজ বাজছে সামরিক দামামা। সে অনাগত রাত্রে শক্তি, সমৃদ্ধি, নবজীবন ও স্বাধীনতার দৃপ্ত ঘোষণা দিগন্ত মুখরিত করে তুলবে। কিন্তু সে রাত্রির আর দেরী কত ?

অনুচ্চারিত তার বিদায়-বাণী শুনেছিল নিরবধি কাল আর বিপুল পৃথিবী।

ভালোয়-মন্দোয় মেশানো তোমাদের সবাইকে আজ দেখতে পাচ্ছি। ঐ তুমি বরসাদ, ত্যফর্জ। ঐ ত সারি দিয়ে বসে আছে বিচারক আর জুরীরা। মাটির কাছাকাছি থেকে উঠে এসেছ নতুন শাসকের দল। তোমাদের হাতে অত্যাচারের নূতন হাতিয়ার। কিন্তু এ-দিনও থাকবে না—আর এক অবলুপ্তির অন্ধকারে হারিয়ে যাবে তোমরা।

তার পর সেই অতীতের কবর থেকে জেগে উঠবে এক নূতন পৃথিবীতে নূতন মানব-সমাজ। দীর্ঘকালের ঝড়-ঝাপটার সংঘাত পেরিয়ে অনেক জয়পরাজয়ের গৌরব-গ্লানি উত্তীর্ণ হয়ে তারা এক নূতন কালকে সৃষ্টি করবে। এমনি করে কাল থেকে কালান্তরে ভবিষ্যৎ প্রায়শ্চিত্ত করবে অতীতের—গত যুগের গ্লানি নিশ্চিহ্ন করে মুছে নেবে আগামী যুগ।

সুখী হোক তারা, যাদের জন্যে আমার এই তুচ্ছ আত্মবলিদান। সুখী হোক লুসি। তার কোলে যে শিশু তার মধ্যে আমার নাম বেঁচে থাকবে। মিঃ লরি, ডাক্তার ম্যানেট তাদের অকৃপণ আশীর্বাদ করুন ভগবান!

ওদের প্রাণের মন্দিরে একটি আসন রইল আমার। বৎসরে বৎসরে এই দিনটিকে নীরব অশ্রুজলে ভিজিয়ে দেবে যে নারী, তাকে আমি ভুলতে পারিনি। সেও আমায় ভুলতে পারবে না। আয়ুর দীর্ঘ পথশেষে এক দিন স্বামী-স্ত্রী ওরাও দু'জনে মাটির নীচে চির-বিশ্রাম পাবে। তবু জানি যত দিন বাঁচবে—ওদের চিত্ত-প্রদীপে আমার স্মৃতির আরতি চলবে।

আজ যা করছি, জীবনে এত-বড় কিছু করিনি কখনো। বিশ্রামে যে এত অমৃত তা আগে কখনো জানিনি।

তিনি বলেছেন—আমিই জীবন, আমিই পুনরুজ্জীবন। আমাতে যে চিত্ত স্থাপনা করেছে, মৃত্যু পার হয়ে সে জেগে উঠবে জ্যোতির্লোকে। আমাতে যার আশ্রয়, যার আস্থা—মৃত্যু তাকে স্পর্শ করতে পারে না।

শেষ